# সমারোহ

গজেন্দ্রকুমার মিত্র




* গুপ্ত প্রকাশিকা *

উৎসর্গ

শ্রীমতী বর্ষা মিত্র

কল্যাণীয়াসু—

এই লেখকের—

মনে ছিল আশা
প্রভাত-সূর্য্য
রাত্রির তপস্যা
কাছে আছে যারা
রাত-মোহানা
সীমান্ত-রেখা
জ্যোতিষী
পুরুষ ও রমণী
স্ত্রিয়াশ্চরিত্রম্
ভাড়াটে বাড়ী
স্বর্ণমুকুর
বহুবিচিত্র
নব যৌবন
দুর্ঘটনা
প্রেরণা

কমা ও সেমিকোলন
সাবালক
রজনীগন্ধা
কোলাহল
চতুর্দোলা
মিলনান্ত
নববধূ
স্মরণীয় দিন
ত্রুটি
শ্রেষ্ঠ গল্প
মালাচন্দন
আবছায়া
নারী ও নিয়তি
জন্মেছি এই দেশে
কলকাতার কাছেই

# পরিকল্পনা

সতীশের হিসাববুদ্ধিটা ছেলেবেলা থেকেই খুব প্রবল। যা কিছু করুক না কেন—আগে থাকতে হিসেব করতে বসত। হিসেব আর পরিকল্পনা এ ছিল ওর প্রাণ—উঁহু, সমগ্র অস্তিত্ব। ভারত সরকার যখন প্রথম পাঁচসালা পরিকল্পনা গ্রহণ করলেন, তখন সতীশ ত হেসেই খুন। বলে, 'এতদিনে এঁদের মাথায় গেল! আমি ত কবে থেকে পাঁচসালা পরিকল্পনা করছি! বাজেট আর প্ল্যান—এ ছাড়া সংসারে বাঁচবার উপায় আছে?'

সতীশ মায়ের বড়ছেলে, কাজেই বি-এ পরীক্ষা দেওয়ার সঙ্গে সঙ্গেই তিনি ওর বিয়ের সম্বন্ধের জন্য ব্যস্ত হয়ে উঠেছিলেন। সতীশ বললে, 'রোস মা—হিসেবটা একটু দেখে নিই। এবার যদি পাস করতে পারি তাহ'লে আরও বছরখানেক লাগবে আমার একটা চাকরী পেতে। যদি সরকারী চাকরী পাই ত ভাল—বছর-খানেকের মধ্যে ধরো কন্‌ফার্মেশ্যন্, তারপর ধরো খুচরো-খাচ্‌রা দু'চারটে সখ মিটিয়ে নিতে আরও বছর-খানেক। আর তিনটি বছর। তিন বছর পরেই রেডি ফর ম্যাট্রিমনি! সুড় সুড় করে গিয়ে পিঁড়িতে বসব।'

কিন্তু গোল বাধল একটু পরীক্ষার ফলাফল নিয়ে। সতীশ ফেল করল, সরকারী চাকরী হ'ল না—অনেক ঘোরাঘুরি ক'রে জুটলো এই সওদাগরী অফিসের সামান্য চাকরী এবং খুচরো সখ মেটানোর জন্যেও আর অপেক্ষা করা চলল না—চাকরী হওয়ার সঙ্গে সঙ্গেই প্রায় পিঁড়িতে গিয়ে বসতে হ'ল।

কিন্তু সতীশ কি তাতেই দম্‌ল মনে করেছেন ? মোটেই না। ওর হিসাব এবং পরিকল্পনা পুরোদমেই চলতে লাগল।

প্রথম সন্তান হ'ল মেয়ে। মেয়ে ভূমিষ্ঠ হবার পরের দিনই অফিসের ভূপালবাবুকে ধরে এক বিবাহ-বীমা করে বসল। সন্ধ্যেবেলা এসে আমাকে খবরটা দিয়ে বললে, 'সন্তানের বাপ হওয়া অমনি নয়। ক'টা লোকের সে দায়িত্ব নেবার মত কাণ্ডজ্ঞান আছে। এই ত—মেয়ে হয়েছে অমনি একটা পলিসির ব্যবস্থা করলুম। মেয়েও পনেরো বছরেরটি হবে—বিয়ের টাকাও প্রস্তুত !'

কিন্তু সতীশের সব হিসেবের মতই এটাও বান্‌চাল হয়ে গেল। পরের বছরেই আর একটি মেয়ে হ'ল এবং স্ত্রীকে নিয়ে যমে-মানুষে টানাটানি। ইন্‌সিওরেন্সের চাঁদা দেওয়া আর সম্ভব হ'ল না। সে পলিসি নষ্ট হয়ে গেল।

সতীশ কিন্তু হাল ছাড়ল না মোটেই। সে দুটো টিনের বড় কৌটো ঝাংঝাল দিয়ে জুড়িয়ে নিয়ে এল—তার ঢাকনায় রইল বড় বড় দুটো ফুটো—পয়সা জমাবার জন্যে। দু মেয়ের দুটো কৌটো। পয়সা জমানোও হ'ল কিছুদিন কিন্তু আবারও একটা বিপদের ঝাপটায় সে কৌটো ভেঙ্গে পয়সা বার করে নিতে হ'ল।

এমনি করেই দিন কাটে সতীশের। বাজেট আর পরিকল্পনা—সে পরিকল্পনার কোনটাই শেষ পর্যন্ত বাস্তবে পরিণত হয় না, বাজেট বান্‌চাল হয় প্রত্যেকবারই। তবু ঐ ওর জীবন, ঐ ওর আনন্দ।

এরই মধ্যেই একদিন হঠাৎ সচকিত হয়ে উঠে ও আবিষ্কার করে, বড় মেয়ে বারো পেরিয়ে তেরোতে পা দিয়েছে।

বার বার সবাইকে বলে সে, 'কী সর্বনাশ ! সময় ত মোটেই নেই !

এখন থেকেই একটা প্ল্যান করা দরকার!—তোমরা ভাই সবাই একদিন বসো—বেশ মাথা খাটিয়ে প্ল্যানটা করতে হবে, কোন ফাঁক না থাকে কোথাও!'

আমরা উড়িয়ে দিই কথাটা, 'সে কী! তেরো বছরের মেয়ে, আজকালকার দিনে ও ত খুকী! এখন থেকে ওর বিয়ের জন্যে ব্যস্ত হ'লে চলবে কেন?'

'যেমন তোমাদের বুদ্ধি! এখন ওর বিয়ে দিচ্ছে কে? ঠিক ষোলয় ওর বিয়ে দেব। আমিও ওর মাকে যখন বিয়ে করেছি তখন সে ঠিক ষোল। ঐটেই আমি এদেশের পক্ষে মেয়ের বিয়ের আইডিয়্যাল বয়স বলে মনে করি।'

তারপর একটু থেমে পকেট থেকে কাগজ পেন্সিল বার করলে, "ধরো আর তিন বছর আছে। মাথা গোঁজার জায়গা একটু করেছি কিন্তু এখনও তার দেনা আছে এক গাদা।—এক বছর যাবে সে দেনা শুধতে। তারপর ধরো আর একখানা ঘর করা দরকার, নইলে মেয়ে-জামাই শোবে কোথায়? নিজেরা ত থাকি একখানা ঘরে এই আটটি প্রাণী। তা সেও ধরো আর এক বছর। বাকী থাকে আর একটি বছর—তার মধ্যে মেয়ের গহনা, ফার্নিচার, কাপড়-চোপড়, সব হবে কি? মুস্কিল বাধবে। দশভরি সোনা, খাট-বিছানা ড্রেসিংটেবিল—না, কুলোবে না, আর একটা টিউশনী এখন থেকে বাড়াতে হবে!'

আমরা বললুম, 'আস্ত পাগল একটা!'

কিন্তু সতীশ সত্যিই আর একটা টিউশনী ধরলে। দুটো ত ছিলই, আরও একটা। রাত চারটেয় উঠে গোরুর কাজ বাগানের কাজ ক'রে পুকুরে একটা ডুব দিয়ে ঠিক ছটায় ছেলে পড়াতে যায়। সেখান থেকে ফিরে কোন মতে মুখে দুটো গুঁজেই আটটা তেরোর গাড়ি ধরে অফিস

যায়। অফিস থেকে বেরিয়ে কলকাতাতেই বাকী ছুটো টিউশনী সেরে শিয়ালদা বাজার—সেখানে রাত্রিবেলা বাজার করাই সুবিধা, তা নইলে সময়ই বা কোথা ? অর্থাৎ ফিরতে সেই যার নাম ন-টা দশ ; বাড়ি পৌঁছতে রাত দশটা। কিন্তু তখনই কি আর ছুটি আছে ? গোরু-বাছুর, হিসেব-নিকেশ, ছেলেমেয়েদের অসুখের পর্ব সব সেরে শোওয়া সেই রাত বারোটায়।

তা হোক্। সুবিধের মধ্যে রোগা একহারা চেহারা। খাটতে পারে বেশ, অসুখ বিসুখ হয় কম। এবার আর সতীশ পরিকল্পনা বান্চাল হ'তে দিলে না। বাড়ির দেনা সে শোধ করে ফেললে দশ মাসেই, তারপর আর একখানা ঘর—সেও খুব বেশী সময় লাগল না। আরও মাস দশেকের মধ্যেই, যাকে বলে 'ফিনিশ' হয়ে গেল। তবু ত এটা জামাইয়ের ঘর বলে একটু বেশীই খরচ করেছিল সতীশ। পেটেণ্ট স্টোনের মেঝে, জানলা দরজায় পালিশ, কড়ার বদলে প্লাষ্টিকের হাতল, মায় দেওয়ালে রং পর্যন্ত! আমাদের একদিন চায়ের নেমন্তন্নও করলে গৃহপ্রবেশ উপলক্ষ্যে—ঘর-বারান্দা সব ঘুরিয়ে দেখিয়ে বললে, 'পূজো-আচ্ছা দিতে হয় তাই দিয়ে রাখা, এ ঘর তা বলে এখন থেকে নোংরা করতে দেব না। সেই বিয়ের সময় একেবারে···কেমন হয়েছে বল ? জামাই এসে নাক সিঁটকোবে না ত ?'

নতুন ঘরের দেনাটা শোধ ক'রেই, বোধহয় গৃহপ্রবেশের মাস ছুই পরে শ্রীমান একদিন রাত দশটায় আমার বাড়ি এসে হাজির !

'কী ব্যাপার ?···এত রাত্রে ? হঠাৎ ?···অসুখবিসুখ করেনি ত ?'

'তোর যা বুদ্ধি !' বিরক্ত হয়ে বলে সতীশ, 'এত রাত ছাড়া আমার সময় কখন বল্ দেখি ! সে কথা থাক—এখন্ শোন্ বেশ মন দিয়ে।

একটা ভাল প্ল্যান এসেছে মাথায়। আমাদের সংসার ত তিন ফুটো-ওয়ালা চৌবাচ্ছা। ছেলেবেলার সেই অঙ্ক মনে আছে ত? টাকা জমানো শক্ত শুধু নয়—অসম্ভব। বরং দেনাটা শোধ ক'রে ক'রে অভ্যেস হয়ে গেছে—ওটা ঠিক শোধ হয়ে যাবে। তাই আমি বলছিলুম কি, তুই যদি শ' পাঁচেক টাকা ধার দিতিস তাহ'লে একটা একটা ক'রে গহনা গড়িয়ে, ফার্নিচার কিনে তৈরি হতে পারতুম।'

মুখ দিয়ে বেরিয়ে গেল,—'তার মানে?'

'আরে, এটা বুঝলি না?'···আবারও আমার নির্বুদ্ধিতায় বিরক্ত হয় সতীশ,—'একবার তোর কাছ থেকে দেনা করে একটা জিনিস করলুম, তারপর কিছু কিছু করে যেমন সে দেনা শোধ হ'ল, আর একবার দিলি—আবার শোধ হ'ল—এই ভাবে চলল আর কি?'

'তা না হয় দেওয়া যাবে। কিন্তু ছেলেটেলে কোথাও ঠিক হ'ল?'

'পাগল!' সতীশ হেসে ওঠে, 'ছেলে খোঁজার এখন টাইম কোথায়? সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ত কাজে বাঁধা। এদিকটা একটু সামলে নিই, তারপর সন্ধ্যার একটা টিউশনী ছেড়ে দিয়ে ছেলে খুঁজতে বেরোব। সে ঠিক হয়ে যাবে, তার জন্যে ভাবিস না। চেষ্টা করলে আর আগে থেকে প্ল্যান করে কাজে নামলে কী না হয়?'

মাস ছয়েক পরে আর একদিন উল্কার মত অকস্মাৎ এসে হাজির হ'ল সতীশ। হাতে একখানা আসছে বছরের পাঁজি।

ঘরে ঢুকে কোন রকম ভূমিকা না ক'রেই বললে, 'দিন ঠিক করে ফেললুম। এইমাত্র এক বড় পণ্ডিতের কাছ থেকে আসছি। চব্বিশে শ্রাবণ খুব ভাল দিন, আমার খুকীর রাশি নক্ষত্র মিলিয়ে দেখে দিয়েছে। ঐ দিনই ঠিক করে ফেললুম।'

'কিন্তু পাত্র ?'—অবাক্ হয়েই প্রশ্ন করি, 'পাত্র কৈ ?'

'আরে সে ঠিক হয়ে যাবে-খন। এই ত হাতে এখনও সাড়ে পাঁচ মাস সময় রয়েছে। এদিকটাও প্রায় সামলে নিয়েছি। অফিস থেকে আটশ' টাকা ধার পাব, তার মধ্যেই ঘর খরচা বরাভরণ সব সারতে হবে। জামাইকে নগদ একটি পয়সাও দেব না—মনে ক'রে রেখেছি। তবে যদি তেমন তেমন দেখি—দুশো পাঁচশ'র জন্যে ভাল পাত্র হাত-ছাড়া হয়ে যাচ্ছে, তোরা ত রইলিই!'

ওকে কোন কথা বোঝানো শক্ত, তবু একবার বোঝাবার চেষ্টা করি যে বিয়ের ব্যাপারে পাত্র-পাত্রীটাই মুখ্য। সে দিকে এবার অবহিত হওয়া দরকার।

উচ্চাঙ্গের হাসি হেসে সতীশ উত্তর দেয় 'ওরে আমি কি তা জানি না। এইবার মন দেব বৈ কি!···সে সব প্ল্যানও ক'রে ফেলেছি! আমার অফিসে আমার স্বজাতি আছে একশ সাঁইত্রিশ জন। তাদের এই লিস্ট আমার পকেটে পকেটে ঘুরছে। ওদের প্রত্যেককে আমি আলাদা আলাদা ধ'রব—কার কোথায় আইবুড়ো আত্মীয় আছে। তাদের নাম, কী করে, কত আয়, বাড়ি-ঘর আছে কিনা, কত দূর পড়েছে—সব ছকে ফেলেছি সাদা কাগজে—সরকারী ফর্মের মত। লিস্ট কমপ্লিট্ হ'লে পড়ে দেখব, যাদের বাদ দেওয়া যায় তাদের নাম কেটে দিয়ে বাকী যারা থাকবে তাদের কাছে এক ধার থেকে, মানে অ আ হিসেবে যাবো, কথা পাড়ব। মেয়ে ত আমার নেহাৎ অপছন্দের নয়—কোথাও না কোথাও লেগে যাবেই। এই ত সোজা হিসেব!'···

হিসেবটা যদিও আমার কাছে খুব সোজা মনে হ'ল না—তবু চুপ ক'রেই রইলাম। দেখা যাক—কী করে। প্ল্যানটা কিন্তু সত্যই মন্দ না।

এর পর উদ্যোগপর্ব চলল দ্রুত গতিতে। খাট বিছানা মায় লেপ-তোষক পর্যন্ত তৈরি করানো হয়ে গেল। প্রত্যেকটি জিনিস সতীশ দাঁড়িয়ে থেকে তৈরি করালে। শাড়ি কেনা বহুদিনই চুকে গেছে, ধুতিও খানকতক কিনে রাখলো। জামার মাপ চাই বলে তৈরি করানো হয়নি কিন্তু গরদ আর আদ্দির কাপড় কেনা আছে। আংটিরও পাথর এবং সোনা প্রস্তুত। এর মধ্যে কোন সাহেবকে ধরে বিলেত থেকে সস্তায় ঘড়ি আনানোর ষড়যন্ত্র চলছে। আর তারই ফাঁকে ফাঁকে চলছে চব্বিশে শ্রাবণ তারিখটার বিজ্ঞাপন। বন্ধু-বান্ধব আত্মীয় স্বজন সবাইকে বার বার শাসাচ্ছে, —'সাবধান, ঐ তারিখটা ছুটি নেওয়া চাই-ই, আমি কিন্তু কোন কথা শুনব না!' মায় মফস্বলেও আত্মীয়দের কাছে চিঠি চলে গেছে, ঐ তারিখটাতে এখানে পৌঁছতে হবে—সে ব্যবস্থা যেন ঠিক থাকে।

আষাঢ় মাসের শেষ রবিবারে দুপুরবেলা ঘামতে ঘামতে এসে আমাকে ঘুম থেকে ঠেলে তুললে,…'আঃ! এখনও তোর দিবানিদ্রার রোগ গেল না! ঐ করে করে সমস্ত জাতটা অকর্মণ্য হতে বসেছে তবু চৈতন্য হয় না।…ওঠ্, যা বলি মন দিয়ে শোন্।

ঘুম ত ঘুম—আরামের আশা পর্যন্ত বিসর্জন দিয়ে তটস্থ হয়ে চেয়ারে বসি।

'কী, ব্যাপার কি: এমন অসময়ে হন্তদন্ত হয়ে? কারুর অসুখ বিসুখ—?'

'তোদের ঐ এক কথা! অসুখ আর অসুখ।…অসুখ করবে

কেন? বলছিলুম কি, তোর ভায়রাভাইয়ের কোন্ এক ভগ্নিপতির না ডেকরেশনের ব্যবসা ছিল? তাঁকে ধরে ম্যারাপটা একটু সস্তায় ব্যবস্থা করতে পারিস না?'

'ও হরি! এই ব্যাপার? এই জন্যে অসময়ে ঘুমটা ভাঙ্গালি? তা—সে এখন কি?'

'এখন নইলে আর কবে করব বল্? আর মধ্যে মোটে চারটি রবিবার রইল। সব ত আমাকেই করতে হবে। আমায় কত হিসেব করে চলতে হয় তোরা কি বুঝবি।'

'আচ্ছা দেখি, জিজ্ঞেস করি।' তাড়াতাড়ি উত্তর দিই।

'হ্যাঁ, আর শোন্—তোর ত গান-বাজনার পাড়ায় খুব দহরম-মহরম আছে। সস্তায় একটা ভাল সানাই চাই যে!'

'আচ্ছা, আচ্ছা—সে হবে।'

'উহুঁ—হবে নয়। এখন থেকে চেষ্টা করো। ঐ তারিখটা শ্রাবণ মাসের শেষ দিন। তারপর তিন মাস বিয়ে বন্ধ—খুব ডিম্যাণ্ড হবে ওদের।'

'কিন্তু,—বর?' আসল কথাটা মনে পড়ে যায়।

'বর'···আজ প্রথম সতীশ একটু ইতস্তত করে—'তিনটি আছে আমার চারে। কাকে যে শেষ পর্যন্ত গেঁথে তুলতে পারব তা জানি না। সবাই টাকা চায়, যার খাঁই কম—সে আবার শ্রাবণে রাজি নয়। দেখি, যেটা হয় সামনের দু সপ্তাহের মধ্যেই ঠিক করতে হবে।'

'এখনও হবে? বলিস কি? আসল যেটা'—

'ওরে পাত্র ঠিক ক'রে বেশি দেরি করতে নেই—এটা জেনে রাখিস। তাতে ভাংচি পড়ে!'

এর পরের সাত দিনের মধ্যে আমাকে অন্তত চৌদ্দটা টেলিফোন

করে সতীশ সানাই আর ম্যারাপের ব্যবস্থা ঠিক করিয়ে নিলে। দশ-টাকা আর পাঁচ টাকা বায়না পর্যন্ত হয়ে গেল।

কিন্তু তারপরে একেবারে চুপ-চাপ। সতীশের টিকি পর্যন্ত দেখা গেল না।

ব্যাপার কি ?···সত্যিই চিন্তিত হয়ে পড়ি।···শেষ পর্যন্ত তেইশ তারিখ সন্ধ্যাবেলা স্ত্রী ঠেলে পাঠান,—'যাও একবার, দেখে এসো কী ব্যাপার। হয়ত নেমন্তন্ন করতে ভুলে গেছেন, নয়ত ভেবেছেন ওদের ত বলাই আছে—নতুন ক'রে কী বলব !···তুমি একবার যাও আজ।'

অগত্যা সকাল ক'রে অফিস থেকে এসে বেরিয়ে পড়ি। দুদিন অফিসে টেলিফোন করেছি, পাইনি। চিন্তার কথাই বটে।

ওর বাড়ি পৌঁছে দেখি হুলস্থূল ব্যাপার। ম্যারাপের জন্য এক লরী মাল এসে পৌঁচেছে, তাদেরই সঙ্গে সতীশের দারুণ কেজিয়া। আমাকে দেখে বললে, 'ছ্যাখ দেখি ভাই। মাল বায়না করেছি, ডেলিভারি না নিই বড়জোর বায়নার টাকা মারা যাবে, এ আবার বলে কিনা আরও চব্বিশ টাকা দিতে হবে যাতায়াত লরী ভাড়া! একি মামার বাড়ির আবদার !'

তারা উত্তর দিলে, 'বায়না ত দিয়েছেন মোটে দশ টাকা। কলকাতা থেকে মাল এনেছি, খরচ কত ! সে টাকা কে দেবে !'

তাদের থামিয়ে সতীশকে প্রশ্ন করি,···'ব্যাপার কি ?'

সতীশ বলে, 'একা মানুষ, কত দিক দেখি ! মাছ মিষ্টি সব বায়না দেওয়া ছিল—আমি দুদিন ধরে ছুটোছুটি ক'রে সব বন্ধ করেছি, মায়

পুরুত ঠাকুরকে পর্যন্ত বারণ করে আসতে হ'ল ত! এদের কথাটাই শুধু মনে নেই—আর রসুনচৌকীওলাদের। তা' তারা বলতেই চলে গেল—এরাই বাধিয়েছে গণ্ডগোল!'

'কিন্তু বিয়ের কি হ'ল?'

'ও, তুই শুনিস নি বুঝি?' একটু অপ্রতিভ ভাবে হাসল সতীশ, 'বিয়েটা ঠিক হয়ে উঠল না। মানে সেই তুটো ছেলে—একজনের বড্ড খাঁই, আর বাকী যে—তারা কিছুতে এ মাসে রাজি হ'ল না! ছাখ না এধারে আতান্তর কাণ্ড। তুই বোন লক্ষ্ণৌ আর নাগপুর থেকে এসে হাজির হয়েছে সবসুদ্ধ—কোথায় থাকতে দিই, কী করি তার নেই ঠিক, সেই নতুন ঘরই খুলে দিতে হ'ল শেষ পর্যন্ত। তাও ত মালপত্রে থৈ-থৈ করছে—ভাগ্যিস্ পাশের বাড়ির এঁরা ছিলেন।···রসুনচৌকীর লোকগুলো বুঝি কি ঠাট্টা করেছে—মেয়েটা কেঁদে-কেটে অস্থির। কী যে করি।'

সতীশ বেচারী দেখলুম ভেঙ্গে পড়েছে একেবারে।

ডেকরেটরের লোকটিকে এক পাশে ডেকে নিয়ে বুঝিয়ে-সুজিয়ে ঠাণ্ডা করে সতীশকে বললুম, 'তুই আর দশটা টাকা দে, তাতেই হবে।'

'ও, এই যে,···এখনই দিচ্ছি। বাঁচি তাহলে।'

বুক পকেট থেকে টাকা বার করতে গিয়ে এক গাদা কাগজ-পত্র বার করলে সতীশ, তার মধ্যে নজরে পড়ল একখানা ডাকে-আসা চিঠি, এখনও খাম খোলা হয়নি।

বললুম, 'ও কার চিঠি রে? এখনও খুলিস নি?'

'তাইত, তিন চারদিন আগে এসেছে। খুকী সেই যে পকেটে গুঁজে দিয়েছে, আর মনেও ছিল না। কার যেন চিঠি।'

টাকাটা চুকিয়ে খামখানা ছিঁড়ে ফেললে সতীশ। আমি ওর

কাঁধের পাশ থেকে উঁকি মেরে দেখে যা বুঝলুম, যে-পাত্রপক্ষ এ মাসে দিতে আগে রাজী হয়নি, তারাই শেষ পর্যন্ত মত বদলে চিঠি দিয়েছিল। চারদিন আগে চিঠি এসেছে, সেদিন খুললে কোন অসুবিধেই হ'ত না।

আজ প্রথম দেখলুম পরাজয়ের ছায়া সতীশের মুখে। দু চোখে ওর জল। তারই মধ্যে একবার হাসবার চেষ্টা ক'রে বললে, 'ভ্যাখো কাণ্ড!'

# মহেশদা'

কলকাতা শহরটা দক্ষিণে প্রসারিত হয়ে চলেছে শুধু এই জন্য যে, এখনও কোন কোন এমন লোক আছে যারা একটু ফাঁকায় থাকতে চায়, কলকাতার ঘিঞ্জি গলির পচা চাপা দুর্গন্ধ থেকে অব্যাহতি পেতে চায়। কিন্তু সেই দক্ষিণ উপকণ্ঠেও যে এমন গলি আছে তা কে জানত!

বাস্তবিক সে গলি কলকাতাতেও খুব সুলভ নয়। পুরো ছ' ফুট চওড়া হবে কিনা সন্দেহ—তারই মধ্যে তিনটে বাঁক এবং দুধারের দু' সারি বাড়ির দুটো খোলা নর্দমা। এ ছাড়া মানব-বসতির আরও একটি অঙ্গ, যা জীবনের পক্ষে অপরিহার্য অথচ যার উল্লেখও সভ্য মানুষ প্রাণপণে এড়িয়ে চলতে চায়—বাড়ি-পিছু এমন একটি বা দুটি কক্ষ ত রয়েছেই এবং সেগুলিকে সাফ্ করবার প্রবেশপথও এই গলির দিকে অবারিত হয়ে থাকে অহর্নিশি।

তবু আশ্চর্য, পঙ্কে যেমন পঙ্কজ থাকে—তেমনি এই সংকীর্ণ, নোংরা দুর্গন্ধময় গলিতেই থাকতেন আমাদের মহেশদা'। উজ্জ্বল গৌরবর্ণের বেঁটে-খাটো টাক-চক্চকে মানুষটি, মুখে ও চোখে সর্বদাই একটি শান্ত মিষ্ট কৌতুকের হাসি—পাঁচহাতি ধুতিটি প'রে নিজের অদ্বিতীয় ঘরের চৌকাঠে এমন ভাবে দাঁড়িয়ে থাকতেন যে, সে গলি দিয়ে যে যেত সে-ই মনে করত মহেশদা' তাকে অভ্যর্থনা জানাবার জন্যই দাঁড়িয়ে আছেন। আর জানাতেনও প্রত্যেককেই, যাকে দেখতেন তাকেই হাসি-হাসি মুখে প্রশ্ন করতেন—'এই যে ভাই, ভাল? বাড়ির সব খবর ভাল?'

এ গলির অধিকাংশই ভাড়াটে। যে হতভাগ্যদের আয় কম (বা নামমাত্র) অথচ সে আয়টুকু বজায় রাখতে কলকাতার কাছে থাকা প্রয়োজন, তারা না হ'লে এ গলিতে থাকবে কে? যারা মজুরী খাটে না বলে নিম্ন-মধ্যবিত্তদের মধ্যে থাকবার সম্মান পেয়েছে অথচ দিন-মজুরদের চেয়েও যাদের আয় কম, তারাই এই গলির অন্ধকার হাওয়া-বাতাস-হীন বাড়িতে দু'একখানি ঘর ভাড়া ক'রে থেকে প্রাণপণে মৃত্যু ও অস্বাস্থ্যের সঙ্গে লড়াই ক'রে চলেছে। কিন্তু মহেশদা-ই বোধহয় একমাত্র লোক ও পাড়ায়—যিনি ভাড়াটে নন। এটা তাঁর পৈত্রিক ভিটা।

তাঁর বাবারও এটা পৈত্রিক বাড়ি ছিল। তিন ভাই বলে কর্ত্তা নিজের ভাগে পেয়েছিলেন মাত্র দুটি ঘর ও একটুখানি ফালি জমি। সে সম্পত্তি যখন মহেশদা'দের তিন ভাইকে ভাগ ক'রে নিতে হ'ল—তখন ছোট দু'ভাইকে ঘর দুখানা ছেড়ে মহেশদা' নিলেন সেই ফালি জমিটুকু, এককাঠারও কম। তবে পাড়ার লোকের অনুগ্রহে সেজন্য যৎসামান্য 'ওয়েল্‌টি মণি' পেয়েছিলেন—চারশ' টাকা।

তাতেই এই ঘরটি তোলা সম্ভব হয়েছিল। নইলে সেদিনও তাঁর নিজের আয় থেকে জমিয়ে ঘর করবার মত অবস্থা ছিল না—আজ ত নেই-ই। সেটা ছিল দ্বিতীয় বিশ্বযুদ্ধের আগেকার দিন—জিনিসপত্র সবই সস্তা, তবু ও টাকাটা এতই নগন্য যে পাঁচ ইঞ্চি চওড়া দেওয়াল ও টিনের চালের এই দশ ফুট বাই দশফুট ঘর, চার-পাঁচ রান্না ঘর ও সঙ্কীর্ণতম একটি পাইখানা ক'রে নিতেও সেদিন বেশ কষ্ট হয়েছিল! এসব করে বাড়ির ভেতর দিকে যে স্থানটুকু ছিল, যাকে কোন কবিরও উঠান বলে কল্পনা করতে বাধে—সেখানে দাঁড়িয়ে মনে হয় যেন একজন লোকের নিঃশ্বাস নেবার মতও যথেষ্ট বাতাস ওখানে নেই। বোধহয় সেই জন্যেই,

মহেশদা' আমাদের ছুটে ছুটে বাইরে এসে দাঁড়াতেন, তাঁর ঘরের চৌকাঠে। হোক গলি সংকীর্ণ—তবু তাতে বেশি বাতাস আছে!

শুধু যে এর ভেতর হাসিমুখখানি অক্ষয় করে রেখেছিলেন মহেশদা' তাই নয়, এর ভেতর একটুখানি সখও জীইয়ে রেখেছিলেন। তিনি বাঁশী বাজাতেন, এবং ভালই বাজাতেন। খুব ভোরে ঐ গলির অধিবাসীদের ঘুম ভাঙ্গত তাঁর ক্ল্যারিওনেটের সুরে—ভোরবেলা তিনি প্রত্যহ অভ্যাস করতেন। দু'একবার ঐ গলি দিয়ে যাতায়াত করতে করতে আমরাও শুনেছি সে বাঁশীর তান, মনে পড়ে গেছে কবিগুরুর 'বাঁশী' কবিতা—'গলির মোড়ে থাকেন কান্তবাবু, যত্নে পাট করা চুল, সৌখীন মানুষটি!' এজন্য মহেশদা'র খাতিরও ছিল, যাত্রা থিয়েটার হ'লে ডাক পড়ত। পাড়ায় দু'একবার ঐক্যতান সমিতি করবারও চেষ্টা হয়েছে—তার প্রত্যেকটিতেই মহেশদা' ছিলেন। তবে তার দলাদলিতে থাকতেন না কোন দিনই, কেউ এসে ডাকলেই যেতেন, না ডাকলে ঘরে বসে বাঁশী বাজাতেন নয়ত দোরে দাঁড়িয়ে এই গলির পরিচিত অপরিচিত অসংখ্য যাত্রীর দিকে নিজের সহাস্য দৃষ্টি ও মিষ্টভাষা প্রসারিত করে দিতেন।

আশ্চর্য এই যে, এতদিনের এত পরিচিত লোক, যারা প্রয়োজন হ'লেই ওঁকে ডেকে নিয়ে গেছে, নয়ত রাস্তায় দাঁড়িয়ে বহুক্ষণ ধরে আড্ডা দিয়েছে—দিনের পর দিন, তারা কেউ ভেবে দেখেনি যে ওঁর কিসে চলে। কি করে চলে, কী কাজ করেন, কতটাকা আয়—এ নিয়ে কখনও কেউ মাথা ঘামায়নি। এমন সর্বদা-তুষ্ট ভাব ছিল তাঁর মুখে চোখে, এমন অপরিসীম স্থৈর্য ও প্রশান্তি, এমন নিশ্চিন্ত নিরুদ্বেগ যে, কেউ কখনও কল্পনা করতে পারতনা মহেশদা'র অর্থাভাব আছে, বা থাকা সম্ভব। বোধহয় সেইজন্যই কখনও কারুর মনে কথাটা জাগেনি।

যেদিন জানলুম সেদিন আমরা সবাই স্তম্ভিত হয়ে গিয়েছিলুম। মহেশদা' লেখাপড়া জানতেন না, সুপারিশ ধরবারও লোক ছিল না কেউ, সুতরাং এক বিলাতী বইয়ের দোকানে বেয়ারার কাজে ভর্তি হয়েছিলেন। মস্তবড় দোকান, আগে মালিক ছিল সাহেব—গত মহাযুদ্ধের আগেই হাত পাল্‌টে এসে পড়ে এক মারোয়াড়ীর হাতে, কিন্তু তাতে অবস্থার কোন উন্নতি হয়নি বরং অবনতি হয়েছিল। তখন যা মাইনে ছিল নতুন মালিক এসে তা কমিয়ে দিয়েছিলেন, নইলে নাকি কারবার রাখা সম্ভব নয়। সে সময় অনেকেই কাজ ছেড়ে চলে গিয়েছিল, শুধু মহেশদা' ভরসা পাননি—তখনই তাঁর চারটি ছেলে-মেয়ে। এমন শক্তি বা মুরুব্বি নেই যে অন্যত্র কাজ জুটিয়ে নেবেন। অগত্যা পঁয়ত্রিশ টাকা থেকে কমে পঁচিশ টাকা মাইনেতেই তাঁকে টিকে থাকতে হ'ল।

এসব কথা আমরা কেউ জানিনা। তাঁর কোন অন্তরঙ্গ লোকও বোধহয় জানত না, আত্মীয় ত' কেউ ছিলই না। তাঁর যে ভাই দুটির জন্য অত ত্যাগ করলেন মহেশদা,' তারা বহুদিন আগেই নিজেদের হিস্যা নামমাত্র মূল্যে অপরকে বেচে দিয়ে চলে গেছে। সেখানে এখন মস্ত দোতালা ফ্ল্যাট বাড়ি উঠেছে—তাতে চার ঘর ভাড়াটে। ওঁর দক্ষিণ দিকটা সম্পূর্ণ আবৃত করে সেই বাড়িটি ওঁরই ভ্রাতৃপ্রীতি ঘোষণা করছে।

যাই হোক্—পাড়ার লোক ওঁর অবস্থা সম্বন্ধে প্রথম সচেতন হয়ে উঠল একেবারে ১৩৫০ সালে—মন্বন্তরের বছর। বাজারে চাল ৩৫।৩৬ টাকা মণ হয়ে গেছে! তখনও রেশন হয়নি—দু'একটা কণ্ট্রোলের দোকান হয়েছে বটে, সেখানে রাত বারোটা থেকে লোক জমতে থাকে, লাইন হয় কোন কোন ক্ষেত্রে এক মাইল দেড় মাইল লম্বা—বেলা

আটটা নাগাদ দোর খুলে জন-কতককে একসের ক'রে চাল দিয়েই সে সব দরজা বন্ধ হয়ে যায়। বাকী চাল কোন্ আশ্চর্য কৌশলে বেরিয়ে গিয়ে কালোবাজারে প্রবেশ করে, তার আর পাত্তা পাওয়া যায় না। যারা পায় তারাও বেশীর ভাগই গৃহস্থ নয়—আবার বিক্রী করার জন্যই অত কষ্ট করে। কিন্তু সেখানে গিয়ে দাঁড়ানো মহেশদা'র পক্ষে সম্ভব নয়, তাঁর নটায় অফিস, আটটায় বাড়ি থেকে বেরিয়ে যেতে হয়। এক রবিবার, তা রবিবার অধিকাংশ কণ্ট্রোলের দোকান বন্ধ থাকে। দু'একটি যা খোলা থাকে সেখানে গিয়ে দু'একদিন মহেশদা' বেলা এগারোটা বারোটা পর্যন্ত দাঁড়িয়ে থেকে হতাশ হয়ে চলে এসেছেন। ছেলে-মেয়েরাও তখন খুব ছোট, বড়টি বছর-সাতেকের, তাদের পক্ষেও সেখানে দাঁড়ানো সম্ভব নয়।

সম্ভব হ'ত পাড়ার লঙ্গরখানায় গিয়ে বাজরা মিশনো খিচুড়ী খেয়ে আসা। কিন্তু তা মহেশদা' বা তাঁর স্ত্রী কেউই পারেন নি। পাড়ায় গিয়ে কাউকে অবস্থা জানিয়ে হাত পাততেও পারেন নি। পেরেছেন শুধু দিনের পর দিন উপবাস করতে। তার ফলে যখন স্বামী স্ত্রী ছেলেমেয়ে সকলের চেহারা ভয়াবহ কঙ্কালে পরিণত হয়ে উঠল তখন আমাদের নজরে পড়ল অবস্থাটা। তাও খুব সহজে পড়েনি, কারণ তখন কঙ্কাল দেখে দেখে সবাই অভ্যস্ত। ওটাতে চম্‌কে ওঠবার আর কোন কারণ খুঁজে পেতুম না।

আরও বিপদ এই যে—এই দীর্ঘ উপবাসে, শুধু নিজের নয়, নিজের থেকেও প্রিয় সন্তানদের উপবাসেও—তাঁর মুখের প্রশান্তি ত নষ্ট হয়নি। দেহ শীর্ণ হয়ে গেছে, মুখ হয়ে উঠেছে পাণ্ডুর, বিবর্ণ; গোল মুখখানি লম্বা হয়ে রগ ও গাল ঢুকে বীভৎস হয়ে উঠেছে, তবু সেই শুষ্ক মুখে ও কোটরগত চক্ষুতে হাসির অভাব হয়নি, প্রীতিসম্ভাষণেরও না। কে

বুঝবে বলুন যে অমন নিশ্চিন্তভাবে মিষ্ট করে যে হাসতে পারে আজ হয়ত এক সপ্তাহ সপরিবারে সে উপোষ করে আছে ।

কিন্তু তবু এক সময়ে ওঁদের চেহারাটা এমন অবস্থায় এসে দাঁড়াল যে নজর না পড়ে উপায় রইল না। মহেশদা'কে ভালবাসত অনেকেই, তাদের নিজেদের অবস্থা যতই খারাপ হোক্, নিজেদের আরও বঞ্চিত করে ওঁদের এক মুষ্টি দিতে আটকাল না। এ গলি, ওপাশের গলির সব লোক মিলে একজনের ওপর ভার দিলেন, চাঁদাও উঠল কিছু, কিন্তু সেই টাকাতে বালি এবং হর্লিক্স্ যখন গিয়ে পৌঁছল তখন আর তাঁদের প্রায় কারুরই তা খাবার মত অবস্থা নেই।

তখন আরও মনযোগ গেল সকলকার। ছুটোছুটি ব্যস্ততার সীমা রইল না। অবশেষে একটা য়্যাম্বুলেন্স্ ডেকে হাসপাতালে নিয়ে যাওয়া হ'ল। বৌদির তখন আর চোখ চাইবার মত অবস্থাও নেই তবু একবার প্রাণপণ চেষ্টায় শুধু বললেন, 'আমাকে আর টানাটানি করছ কেন ভাই, পারো ত ওঁকে আর ছেলেমেয়েগুলোকে বাঁচাও।'

সত্যিই তাঁকে আর টানাটানি করে লাভ হ'ল না। হাসপাতালে অবশ্য চিকিৎসার ত্রুটি হয়নি। তবু বৌদি মারা গেলেন দিন-সাতেক পরেই, আর দুটি ছেলেমেয়ে যমের সঙ্গে যুঝলে প্রাণপণে কিন্তু শেষ পর্যন্ত তাদেরও যেতে হ'ল। শুধু মহেশদা'ই সেরে উঠলেন অনেক কষ্টে, আর বড় ছেলেমেয়ে দুটি।......

মহেশদা' আবার ফিরে এলেন তাঁর সেই একমাত্র ঘরে। স্ত্রী নেই, ছোট ছেলেমেয়ে দুটিও গেছে—নিজেকে রান্না করতে হয়—একবেলা হ'লেও কষ্টকর ত বটেই—তবু তাঁর মুখের হাসি মিলোয় না। এতদিনে জেনেছিলুম যে তাঁর বেতন পঁচিশ টাকা। যমের মুখ থেকে অর্ধেক রফা করে ফিরে আসার পরে সাতটি টাকা মাগ্‌গী ভাতা ব্যবস্থা হয়েছিল

অফিসে—কিন্তু আর তাঁকে উপবাস করিতে না হয় সেদকে এবার আমরা দৃষ্টি রেখেছিলুম। পাড়ায় তখন একটি লোক কালোবাজার ধরে হু-হু ক'রে উঠছে, সেই হঠাৎ-বড়লোকটিকে তাতিয়েই আমরা ওঁর জন্য রাত্রে একটা বাংলা হিসেব রাখার কাজের ব্যবস্থা করেছিলাম—তার জন্য মাইনে পেতেন না, কিছু কিছু চাল পেতেন। তা হোক্, তাতে পেট ভরে।

মহেশদা'র জীবনযাত্রাটা অতঃপর খুব ছন্দোবদ্ধ হয়ে গিয়েছিল। ভোরে উঠে বাঁশী বাজাতেন (একটু গায়ে বল পাবার পরই ওটা আবার ধরেছিলেন), তারপর উনানে আঁচ দিয়ে রান্না ক'রে নিজে খেয়ে ছেলেমেয়েদের খাইয়ে চলে যেতেন অফিসে। যাবার সময় বাড়িতে চাবি দিয়ে যেতেন—ছেলেমেয়ে দুটো বেলা দশটা পর্যন্ত রাস্তায় রাস্তায় খেলে বেড়াত—তারপরে যেত পাড়ার পাঠশালায় পড়তে। ঐখানেই বিনামূল্যে পড়বার ব্যবস্থা করে দেওয়া হয়েছিল। পাঠশালা থেকে বেরিয়েও তাদের ঐ অবস্থা, কারণ সাড়ে ছটার কম মহেশদা' ফিরতে পারতেন না কোনদিনই—অফিস থেকে বেরিয়ে সারা বাজার ঘুরতে হ'ত, ওরই মধ্যে যদি কোন আনাজ সস্তায় পাওয়া যায় এই আশায়, কিংবা দুচার পয়সায় কোন চুনোমাছ! বাড়ি ফিরে, যেদিন মাছ আনতেন সেদিন শুকনো পাতা-টাতা জ্বেলে সেটা একটু রান্না ক'রে নিতেন, নইলে সকালের জল দেওয়া ভাত নিজেও খেতেন, ছেলে-মেয়েদেরও খাইয়ে দিতেন তখনই। তারপর আবার যেতে হ'ত নতুন চাকরীতে। ঘরে আলো জ্বেলে ছেলেদের পড়তে বসিয়ে, বাইরে থেকে চাবি দিয়ে চলে যেতেন, ফিরে এসে দেখতেন তারা বইয়ের পাশে পড়ে অগাধে ঘুমোচ্ছে। তাদের তুলে নিয়ে বিছানায় শুতে যেতেন। এই

ছিল তাঁর প্রাত্যহিক রুটিন। খালি রবিবার দিনে একটু ব্যতিক্রম হ'ত, দুপুরবেলা ছেলেমেয়েদের নিয়ে আর একটা খালি থলি নিয়ে যেতেন বহুদূরের অপেক্ষাকৃত বৃক্ষবহুল অঞ্চলে, সারা দুপুর ধরে শুকনো পাতা সংগ্রহ ক'রে বেড়াতেন। এতে ইন্ধনের খরচা অনেক ক'মত।

এভাবে যে সুখে ছিলেন না, তা বোধহয় কাউকেই বলবার দরকার নেই। ছেলেমেয়ে দুটো রীতিমত অসভ্য হয়ে উঠছিল, পড়াশুনো ত হচ্ছিলই না। নিজেরও কষ্টের সীমা ছিল না। এ'গলিতে যাঁরা থাকেন তাঁদের নিজেদের অবস্থাই শোচনীয়, সুতরাং তাদের পরোপকারের সাধ থাকলেও সাধ্য ছিল না—এক-আধদিন তবু তাঁরাই প্রাণপণে নিমন্ত্রণ করতেন ;—কেউ কেউ সন্ধ্যাবেলা সামান্য সামান্য রান্নাকরা তরকারী দিয়ে যেতেন। সকালের তরকারী গরমের দিনে প্রায়ই খারাপ হয়ে যেত—শুধু নুন আর তেঁতুল দিয়ে ভাত খাওয়া ছাড়া তখন উপায় থাকত না।

যাঁদের বিনামূল্যে হিতোপদেশ দেওয়া স্বভাব, তাঁরা কেউ কেউ সদুপদেশ দিয়েছেন বৈকি !

'মহেশ, ডাগর দেখে একটি মেয়ে খুঁজে—গরীবের ঘরের মেয়ে, আর একটি সংসার করো। এমন করে আর কতকাল পারবে ?'

মহেশদা' নির্বিরোধ মানুষ, পরের সবকথাতে সায় দেওয়াই তাঁর চিরকালের অভ্যাস, কিন্তু এই একটি ব্যাপারে দেখেছি তাঁর অনমনীয় দৃঢ়তা, তিনি হাতদুটি জোড় করে, সবিনয়ে হলেও বেশ দৃঢ়স্বরে বলতেন, 'ঐটি মাপ করতে হবে দয়াময়, ও কাজ আর না !'

হিতাকাঙ্খীরা হয়ত বোঝাতে চেষ্টা করতেন,—'কিন্তু একা মানুষ ছেলেমেয়ে দুটোর কথাও ত ভাবতে হবে ? ও দুটো যে বাঁদর তৈরী হচ্ছে !'

'তা হোক প্রভু—তবু ত বেঁচে আছে। মুখে ত দুটো ভাত দিতে পারছি, ঐ আমার ঢের। মানুষ না হয় মোট বয়ে খাবে, সেও ভাল। আবার একজনকে ঘরে এনে তাঁকে শুকিয়ে রাখব, ছেলেমেয়েগুলোও উপোষ করবে—সেটা আর ইচ্ছা ক'রে হ'তে দেব না।'

এইভাবেই যখন একবছর, এমন কি তিনবছরও কেটে গেল, তখন আমরা ও নিয়ে চিন্তা করাও ছেড়ে দিলুম। মহেশদা' আর সংসার করবেন না—এটা সকলকারই একরকম বিশ্বাসে দাঁড়িয়ে গেল। হিতাকাঙ্খীরাও সদুপদেশ দেওয়া ছেড়ে দিলেন। এমন সময়ে ঐই এক অঘটন—

পূর্ববঙ্গে গোলমালের ফলে অকস্মাৎ তখন লোক আমদানী শুরু হয়েছে। পথ ঘাট ভরে গেছে আশ্রয়-প্রার্থীতে, শিবিরে শিবিরে লোক উপ্‌ছে উঠেছে, সরকারী বেসরকারী কোন প্রতিষ্ঠানই পেরে উঠছে না সামলাতে—এমন অবস্থা। তার ঢেউ কিছু এ গলিতেও এসে পৌঁচেছে বৈকি! আত্মীয়তার সুদূরতম সূত্র ধরে লোক এসে উঠছে প্রত্যহ। একখানি ঘরের অধিবাসীর সংখ্যা সতেরতে এসে ঠেকেছে। তারা দিনের বেলা বাইরে বাইরে কাটায়, রাত্রে কোনমতে এসে শোয়। তবু এখনও লোক বেড়েই চলেছে—তাদের আশ্রয় আর আহার কোনমতেই বুঝি জোটানো যায় না।

এইভাবেই মালতী আর মালতীর মা একদা এ পাড়ায় এসে পৌঁছলেন। নোয়াখালীতে বাড়ি, সেখানেও অবস্থা ভাল ছিল না, এখানে এসেছেন একেবারেই নিঃস্ব হয়ে। দূর সম্পর্কের এক ভাইয়ের ঠিকানা ভরসা করে এসেছিলেন, তিনি বহুদিন এ পাড়া থেকে চলে গিয়েছেন, কোথায় গিয়েছেন সে খোঁজ কেউই রাখে না। কোন্ অফিসে কী কাজ করেন তাও মালতীর মা জানেন না।





সুতরাং একেবারে রাস্তায় দাঁড়াবারই কথা। রাস্তাতে কাটল তাঁদের সারাদিন। মালতীর মা কেবলই কাঁদেন। মালতী কাঠ হয়ে বসে রইল। এমন অবস্থাতে পাড়ার লোকেরও স্থির থাকা কঠিন। সকলে গিয়ে সেই হঠাৎ-বড়লোক দেবীদাসবাবুর শরণাপন্ন হলেন। ব্রাহ্মণের মেয়ে শুনে দেবীদাসবাবু আশ্রয় দিতে রাজী হলেন। কথা হ'ল যে উনি মাতা কন্যা দুজনকেই খেতে ও থাকতে দেবেন—কিন্তু মাইনে বলে কিছু দেবেন না। কারণ তাঁর একটি লোকেরই দরকার ছিল, দুটি লোককে পুষতে হ'লে আর পেরে উঠবেন কি করে?···মালতীর মা এই সর্তেই যেন হাত বাড়িয়ে স্বর্গ পেলেন।

এখানে থাকতে থাকতে ক্রমশ মালতীর মার সঙ্গে সকলকারই পরিচয় হ'ল। বেশ মানুষটি। হাসিখুশী, সদালাপী, সরল। কিন্তু মালতীর জন্যই তাঁর মনে শান্তি নেই। মেয়েটির বয়স বাইশ-তেইশের কম নয়। ওর মাও তা গোপন করেন না। বলেন, 'ঠিক হিসাব ত নাই—তা এক কুড়ির কম না।' শ্যামবর্ণ, শ্রীহীন মেয়ে, তার ওপর একটি পা খোঁড়া। এ মেয়ে পার হওয়া কঠিন! বিশেষত, সহায় সম্বল নেই যখন কোন রকমই। মালতীর মাও সে আশা করেন না —শুধু কাঁদেন হাউ হাউ ক'রে প্রসঙ্গটা উঠলেই।

কিন্তু কী করে কি হ'ল, দেবীদাসবাবুর প্রসন্ন দৃষ্টি পড়ল মেয়েটির ওপর। বোধহয় ও ভূতের মত খাটত বলেই। সংসারের সকলের সেবা করতে পারলেই যেন মালতীর জীবন সার্থক হয়, তাকে কেউ হুকুম না করলে তার ক্ষোভের কারণ ঘটে। মালতীর মাও নিজের মত করেই তাঁর সংসারে খাটেন—সেজন্যও কৃতজ্ঞতার কারণ ছিল দেবীদাস বাবুর। এই বাজারে ত্রিশটাকার কম একটা রাঁধুনী পাওয়া যায় না —তিনি বিনা বেতনে দুটি লোক পেয়েছেন।

তা ছাড়া, সবচেয়ে বড় কথা, দেবীদাসবাবুর তখন চালে, কাপড়ে, ঔষধে, লোহায়, সিমেণ্টে ভাগ্য উজ্জ্বল হয়ে উঠেছে। কালো বাজারের হলদে সোনা তাল হয়ে উঠছে সিন্দুকে। জমি আর বাড়ি নিত্য কিনছেন একটা না একটা। একদা খোস্‌মেজাজে তিনি বলে ফেললেন, 'মালতীর একটা সম্বন্ধ দেখুন। দু'গাছা বালা, কানের একটা কিছু—আর দানের বাসন-কোসন, বরকন্যের জামা-কাপড় ঘর-খরচা সব আমি দেব। বরযাত্রীও খাওয়াবো কিছু! এতে যদি পাত্র পান ত আপত্তি নেই। নগদ টাকা দেব না, কিংবা আর গয়নাও দিতে পারব না।'

পাড়ার তিন চারটি উৎসাহী তরুণ খুঁজে খুঁজে একটি পাত্র জুটিয়েও ফেললে। কোন্ এক কারখানায় কাজ করে। একটি পক্ষ সম্প্রতি গত হয়েছে, তবে ছেলেপুলে বেশী নেই—একটি। বিড়ি ছাড়া অন্য কোন নেশা নেই—নিজের একটা মাটির বাড়িও আছে। সেইখানেই দেখাদেখি হয়ে কথা পাকা হয়ে গেল। বিয়ের দিনও ধার্য হয়ে গেল।

দেবীদাসবাবু শুধু বরযাত্রী নয়—কন্যাযাত্রী হিসেবে পাড়ার দুচার জনকেও নিমন্ত্রণ করেছিলেন। মহেশদা'কেও বাদ দেননি, কারণ ওঁকে হাত পুড়িয়ে খেতে হয় বলে সুযোগ সুবিধা পেলেই ওঁকে সকলে নিমন্ত্রণ করত। আর যারা এ বিয়েতে উৎসাহী, তাদেরও বলা হয়েছিল।

গহনা এসেছে, কাপড় এসেছে—দান-সামগ্রীও তৈরী। বধূবেশে সেজে বসে ঠক্ ঠক্ ক'রে কাঁপছে মালতী। রূপ ও রূপো—দুটোরই দৈন্য তার, কে জানে শ্বশুর ঘরের লোক কেমন ভাবে তাকে নেবে। ওর মায়ের চোখেও জল; এমন আনন্দের দিনে চোখের জল ফেলতে নেই—এজন্য সকলেই বার বার তাঁকে তিরস্কার করছে, তবু তিনি

নিজেকে সামলাতে পারছেন না।

লগ্ন ছিল সাতটায়। সন্ধ্যার মধ্যেই বরের এসে পড়বার কথা। কিন্তু সাতটা বেজে গেল, সাড়ে সাতটা বেজে গেল—তবু দেখা নেই। পূর্ববঙ্গের প্রথানুযায়ী বরকে আনতে লোক গিয়েছিল, সেও ফেরে না। সকলেই উদ্বিগ্ন হয়ে উঠেছেন। দেবীদাসবাবু সাইকেল ক'রে আর একজনকে পাঠালেন।···ভাগ্যে শেষরাত্রে আর একটা লগ্ন আছে—

রাত নটা নাগাদ যখন সকলেরই ধৈর্যের বাঁধ ভেঙ্গে এসেছে, কনে পিঁড়ির ওপরই উপুড় হয়ে পড়ে কাঁদছে এবং মা মাথা খুঁড়ছেন, তখন সে ছেলেতুটি ফিরল। ম্লান মুখ···মাথা হেঁট ক'রে এসে দাঁড়াল।

'কী হে, কী ব্যাপার? বর কই?'···সহস্র প্রশ্ন চারদিক থেকে।

প্রথমত তারা উত্তরই দিতে পারে না। অবশেষে যা বললে তার মর্মার্থ হ'ল এই—মালতীদের কোন আত্মীয় তাদের ভার নিতে খোঁজ ক'রে এগিয়ে না এলেও, ইতিমধ্যে তাদেরই কে খোঁজ ক'রে বরের বাড়ি জানিয়ে এসেছে যে ও মেয়েকে গুণ্ডাতে ধরে নিয়ে গিয়েছিল, সাতদিন পরে তাকে উদ্ধার করা হয়। তাতেই বর আর রাজী নয়। ব্রাহ্মণের ঘর, তায় গরীব—ও মেয়ে এনে কি ফ্যাসাদে পড়বে সে? যদি এক-ঘরে করে সবাই? তা ছাড়া সে-ই বা ওকে নিয়ে ঘর করবে কেমন ক'রে জেনে শুনে?···ছেলেরা অনেক বুঝিয়েছে, তার পায়ে পর্যন্ত ধরেছে, এতক্ষণ ধরে অনুনয়-বিনয়ের চুড়ান্ত করে দিয়েছে, কিন্তু কোনই ফল হয়নি। তার ঐ এক কথা, 'না চেহারা ভাল, না পাচ্ছি পয়সা —তবে কিসের জন্য জেনেশুনে এ কাজ করব বলুন?'

শুনে আমরা সকলেই স্তম্ভিত। কিছুক্ষণ একটা নিশ্ছিদ্র নীরবতা চারিদিকে। তারপর দেবীদাসবাবু মালতীর মাকে প্রশ্ন করলেন, 'এ কথা কি ঠিক?'

তিনি ঘাড় হেঁট করে বললেন, 'মিছা কথা ত বলি নাই কখনও, কথা ঠিকই। তবে উয়ার দোষ কি বাবু?···তা ছাড়া অর দেহটা ত নষ্ট হয় নাই।'

দেবীদাসবাবু ক্ষেপে গেলেন যেন, 'মিছা কথা ত বলি নাই! ন্যাকা!···তবে এতদিন এ কথা গোপন করেছিলে কেন? আমার জাত মারলে কেন? ঐ মেয়ের হাতে আমি ভাত পর্যন্ত খেয়েছি।··· যখন বিয়ের সম্বন্ধ করছি তখন বলোনি কেন? মিছিমিছি আমি ত এমন অপমানিত হতুম না তাহ'লে!'

তিনি অকথ্য গালাগাল দিতে লাগলেন।

আমরা কী বা বলব।—ওঁদের এই গোপন করাটা, সত্যি কথা বলতে কি, আমাদের কারুরই ভাল লাগেনি।

হঠাৎ মহেশদা' এক অদ্ভুত কাণ্ড করে বসলেন। একটু এগিয়ে গিয়ে বললেন, 'দেবীদা, একটা কথা বলব?'

'কী বলুন। আমার মশাই এখন মাথার ঠিক নেই।'

'আপনারা ত দোজবরে দিচ্ছিলেনই—যদি আপত্তি না থাকে ত আমাকে দিন, আমি বিবাহ করতে প্রস্তুত আছি।'

'সে কি!···এই সব জেনেও আপনি নেবেন?'

'হ্যাঁ—আমার কোন আপত্তি নেই। যদি ওঁদের থাকে ত সে কথা আলাদা। তবে একটা কথা, ওর মাকে জানিয়ে দিন, আমি বড়ই গরীব, আমার ঘরে এলে হয়ত সবদিন পেট পুরে খেতে দিতে পারব না। কিন্তু উপবাস করলেও সসম্মানে থাকবে!'

আবারও কিছুক্ষণ তেমনি নীরবতা চারিদিকে।

'ছাখো মহেশ, ঝোঁকের মাথায় একটা কিছু করে ব'সো না। ভাল ক'রে ভেবে ছাখো।'

'আমি ত ঝোঁকের মাথায় কিছু করি না দেবীদা, ভেবেই দেখেছি।'

আমরা তখন সকলেই তেতে উঠেছি। অপরে সৎসাহস দেখালে বাহবা দেওয়া সহজ। আমরা সবাই মহেশদা'কে অভিনন্দিত করলাম।

সেইদিনই শেষরাত্রের লগ্নে মালতীর সঙ্গে ওঁর বিয়ে হয়ে গেল।

মহেশদা' তেমনিই আছেন। ভোরে উঠে বাঁশী বাজান। তেমনি অবসর সময়ে দাঁড়িয়ে থাকেন পাঁচি ধুতিখানি পরে রাস্তার দিকে সহাস্যমুখ ও হাস্যোজ্জ্বল দৃষ্টি মেলে। একটুকু বদলাননি ভদ্রলোক।

# ফলাফল

পরীক্ষায় পাস করার খবর পেয়েও কোন কোন ক্ষেত্রে শিক্ষক-ছাত্র দুজনকারই বিষাদের কারণ ঘটে। এ বছরের ম্যাট্রিকুলেশন পরীক্ষার খবর পেয়ে হরিশবাবু আর শান্তিরও সেই অবস্থা হ'ল।

হরিশবাবু পায়ে একটা ফোড়া হয়ে ক'দিন স্কুলে যেতে পারেননি। পরীক্ষার ফল যে এই শনিবারে বেরোবে তাও জানতেন না। তিনি এম্‌নি শান্তিকে পাঠিয়েছিলেন ওঁদের ইস্কুলের নীতীনবাবুর বাড়ি—কোন খবর তিনি পেয়েছেন কিনা এবং সাধারণভাবে কবে খবর বেরোবে তাই জানতে। নীতীনবাবু শিক্ষক হিসাবে অত্যন্ত জনপ্রিয় শুধু যে তাই নন্—প্রতিপত্তিশালীও বটে। বিশ্ববিদ্যালয়ে এত কড়াকড়ি না হ'লে কবে তিনি ফলাফল বার ক'রে আনতেন; এখনও অন্তত দু'একদিন আগে যে আনতে পারেন না তা নয়।

নীতীনবাবু অবশ্য আশার অতিরিক্ত খবরই দিয়েছেন। অর্থাৎ একেবারে ছাপা লিষ্ট একখানি হাতে দিয়েছেন এবং জানিয়ে দিয়েছেন যে, যতদূর জানা গেছে শান্তি দ্বাদশ স্থান অধিকার করেছে। যে ছেলেটি দশম হয়েছে তার চেয়ে মাত্র সাত নম্বর কম পেয়ে। আর মাত্র আটটি নম্বর বেশি তুললেই শান্তি দশম হতে পারত। খবরের কাগজে কাগজে ওর নাম উঠত।

দুজনেই চুপ করে রইলেন। এ খবর অন্তত হরিশবাবুর কাছে অপ্রত্যাশিত। শান্তির সম্বন্ধে আশা ছিল তাঁর খুব বেশি। প্রথম

হওয়াও বিচিত্র নয়—অন্তত দ্বিতীয় কি তৃতীয় সে হবেই। সেই শান্তি হল টুয়েল্‌ফ্‌থ!

শান্তি ওঁরই প্রায়ান্ধকার ঘরের জানলায় চুপ করে বসেছিল মাথা হেঁট করে। সে জানত হরিশবাবুর মনের অবস্থা, সে জন্য সে নিজেকে অপরাধীই মনে করছিল। সে এসে ওঁর হাতে চিঠিটি দিয়েই মাথা হেঁট করেছে—একটা কথাও বলেনি। হরিশবাবুও বলেননি অবশ্য—ওর দিকে চেয়ে অন্যমনস্ক হয়ে বসেছিলেন স্থির হয়ে। ওঘরে হরিশবাবুর একটা মেয়ে কেঁদে যাচ্ছে একটানা, নাকিস্সুরে, আর ওঁর স্ত্রী ঘুমোচ্ছেন, তারই চাপা একটা নাক ডাকার শব্দ—এই দুই শব্দ ছাড়া কোথাও যেন কোন প্রাণ-লক্ষণ পর্যন্ত নেই। এঘরে নিশ্বাস ফেলার শব্দও শোনা যাচ্ছে না, হরিশবাবু যেন আশাভঙ্গের দীর্ঘ নিশ্বাসটাও ফেলতে ভুলে গেছেন।

অনেকক্ষণ দু'জনেই এমনি বসে রইলেন, তারপর অকস্মাৎ কথাটা মনে পড়ে গেল হরিশবাবুর,—'আর আমাদের নিমু? সে কোন্ ডিভিশ্যানে গেল?'

শান্তি মাথাটা আরও হেঁট করলে মাত্র, উত্তর দিল না।

'কী, কথা কইছ না যে! ওর কি হ'ল? আরে, আমি ত দেখতেই ভুলে গেছি। কত যেন নম্বর ওর? ক্যাল থ্রি এইট···কত যেন?'

'আমি দেখেছি স্যার। নিমুর রোল নেই ও শীটে। ও ফেল করেছে।'

'নিমুর রোল নেই? ফেল করেছে? কী সর্বনাশ!'

হরিশবাবু অনুভব করলেন একটা শৈত্য যেন ওঁর মেরুদণ্ড বেয়ে নিচের দিকে নামছে। সে শৈত্য যেন ওঁর সমস্ত অনুভূতিকেও আচ্ছন্ন করবে। এ ঘর এম্‌নিই ঠাণ্ডা, বোধ হয় এক শতাব্দীরও বেশী সূর্য-

কিরণ ঢোকেনি এ ঘরে, তবু—এত ঠাণ্ডা ত কোনদিন হরিশবাবু অনুভব করেননি।

কিছুক্ষণ বিহ্বলভাবে বসে থেকে আর একবার বলে উঠলেন, 'কী সর্বনাশ!'

এ বিহ্বলতার কারণ ছিল বৈকি!

কিন্তু তার আগে শান্তির ইতিহাসটা জানা দরকার।

শান্তিকে হরিশবাবু বলতে গেলে পথে কুড়িয়ে পেয়েছিলেন। একটা প্রভাতী টিউশানী শেষ করে দ্রুতপদে আর একটায় চলেছেন, হঠাৎ আমহার্স্ট স্ট্রীটের একটা সরু গলি থেকে ছেলেটি বেরিয়ে এসে সামনেই ওঁকে পেয়ে বলেছিল, 'মার তিনচার দিন বাড়াবাড়ি অসুখ—ঘরে কিছু নেই। ওষুধ-পথ্যি কিছু কিনতে পাচ্ছি না—কিছু সাহায্য করবেন?

কথা বলার ভঙ্গীতে হয়ত এমন কিছু ছিল, কিংবা ওর সুশ্রী সরল মুখে ছিল সত্যের জ্যোতি, কিংবা ওঁরই ইস্কুলমাস্টারী করা সরল নির্বোধ মন, হরিশবাবু থম্‌কে দাঁড়িয়েছিলেন। কলকাতার রাস্তায় এমন ত কতই আবেদন কানে এসে পৌঁছয় প্রত্যহ—কে-বা দাঁড়ায়, কে-বা সাহায্য করে। কারুর হাতের কাছে খুচরো পয়সা থাকলে ছুঁড়ে ফেলে দেয় হয়ত—থম্‌কে দাঁড়িয়ে কেউ চেয়ে দেখে না।

হরিশবাবু কিন্তু দেখেছিলেন এবং বলেছিলেন, 'চল ত যাই। দেখি তোমার মায়ের কি হয়েছে।'

ছেলেটির এতে সরে পড়বার কথা। অন্য ক্ষেত্রে হয়ত তাই হ'ত। কিন্তু এ সাগ্রহে পথ দেখিয়ে নিয়ে চলল। সংকীর্ণ গলির মধ্যে খোলার ঘরের বস্তি। তারই একটি পেছনের ঘরে মেঝেতে ছেঁড়া কাঁথায়

শুয়ে ওর মা জ্বরে অচৈতন্য। প্রতিবেশীদের কাছে সব খবর পাওয়া গেল, ওকেও জেরা ক'রে কতক জানা গেল। নদীয়া-সীমান্তে ওদের বাড়ি, পাকিস্থান হওয়াতে কিছুদিন আগে ওরা চলে আসে কলকাতায়। সেখানেও অবস্থা ভাল ছিল না, ইস্কুলে ফ্রি পড়ত ছেলেটি, পাঁচ জনের দয়ায় এবং তিন বিঘা মাত্র জমির ফসলে দিন চল্‌ত। সবাই যখন চলে এল তখন আর সেই তিন বিঘায় বরাত দিয়ে বসে থাকা চলল না। ওরাও মায়ে-পোয়ে চলে এল এবং সামান্য-যা এনেছিল সঙ্গে, তাইতে এখানে ঘর ভাড়া করলে পরিচিত লোকের সাহায্যে।...ওরা ব্রাহ্মণ, তাই রাঁধুনীর কাজের অভাব হ'ল না। আজ পাঁচ ছ' মাস এইভাবেই চলছে। একই বাড়িতে ছ'ঘরের রান্না করে—যা পায় তাতে অতিকষ্টে ছ'টি পেট মাত্র চলে, ছেলেকে লেখাপড়া শেখানো চলে না। সুতরাং শান্তি বসেই আছে, আর কোন দোকানে-টোকানে কাজ মেলে কিনা তারই চেষ্টা করছে।

মা জ্বরে অজ্ঞান, ছেলেটির মুখ শুকনো, বোধ হয় ক-দিন খাওয়া হয়নি—তবু হরিশবাবুর অন্তরবাসী ইস্কুলমাস্টারের কৌতূহল প্রবল হয়ে উঠল। তিনি সব ভুলে প্রশ্ন করলেন, 'কেমন ছাত্র ছিলে তুমি? কত হ'তে ক্লাসের মধ্যে?'

অত দুঃখেও ছেলেটির মুখ উদ্ভাসিত হয়ে উঠল। সে বললে, 'আমি ওখানে বরাবরই ফার্স্ট হতুম।'

'ফার্স্ট হ'তে? কেমন ক'রে জানব আমি? কোন সার্টিফিকেট আছে?'

ছেলেটি ছুটে গেল ঘরের কোণে। একমাত্র ছোট্ট লোহার সুটকেসের মধ্যে থেকে বিবর্ণ ভাঁজ করা একটা কাগজ বার করে দেখালে, ওখানকার হেডমাষ্টার স্বেচ্ছায় সার্টিফিকেট লিখে দিয়েছেন

যে, কোন স্কুল যদি দয়া করে এই শান্তিময় চক্রবর্তীকে ভর্তি করে নেন্ ত এ ছেলেটি সে স্কুলের গৌরব বৃদ্ধি করতে পারবে। পাঁচ বৎসর তাঁর ইস্কুলে পড়েছে, কখনও দ্বিতীয় হয়নি।…অর্থাৎ বরাবরই প্রথম হয়েছে।

হরিশবাবুর মুখ উজ্জ্বল হয়ে উঠল। এইবার তিনি রোগিণীর দিকে নজর দিলেন। প্রশ্ন করলেন, 'কাছাকাছি কোন ডাক্তার আছে?'

'আছেন। এই মোড়েই।'

'চল ত ডেকে আনি।'

ডাক্তার এসে বললে, 'নিউমোনিয়া, বাঁচবার আশা কম। এখনই হাসপাতালে নিয়ে গেলে হয়ত কোন উপায় হতে পারে। এখানে থাকলে কিছুতেই বাঁচবে না'। সব কথা শুনে বললেন, 'ক্যাম্বেলে আমার একটু হাত আছে, চিঠি লিখে দিচ্ছি সেখানে নিয়ে যান।'

সেদিন হরিশবাবুর আর ইস্কুল হয়নি। বরং দশটি টাকা ধার ক'রে ট্যাক্সি ভাড়া ক'রে শান্তির মাকে হাসপাতালে নিয়ে গিয়েছিলেন, ওষুধ ফল কিনে দিয়েছিলেম এবং গৃহিণীর বিরক্তির কিছুমাত্র ভয় না করে শান্তিকে নিজের বাড়িতে এনেছিলেন।

বলা বাহুল্য, শান্তির মা বাঁচেনি। তারপর শান্তিকে নিয়ে হরিশবাবু পড়লেন মহা ফাঁপরে। মাস্টার মশাই এবং ছাত্ররা মিলে ওর মার দাহ বা শ্রাদ্ধের খরচা তুলে দিয়েছিলেন চাঁদা করে। হেড-মাস্টার মশাই বললেন, 'ফ্রিতে ভর্তি ক'রে নিচ্ছি আমি এখনই। ক্লাস এইটে উঠে চলে এসেছিল, আমিও ক্লাস এইটে ভর্তি করে নিচ্ছি না হয়, ভাল ছেলে মেক-আপ করে নেবে। বড় জোর ফ্রি কোচিং-এর ব্যবস্থা করে দিতে পারি। বোর্ডিং ত নেই,—তাহলেও না হয় সে চেষ্টা করতুম। আর কি করতে পারি বলুন?'

সত্যিই ত, তিনিই বা কি করতে পারেন! মাইনে পান বটে শ' আড়াই—গোটা দুই ভারি টিউশ্যানী এবং পাঠ্য-পুস্তকের আয়ে সেটা শ' পাঁচেক হয়, তবে তিনিও ছাপোষা লোক, বাড়িভাড়া দিয়ে বাস করতে হয় কলকাতায়।

কিন্তু হরিশবাবুর অবস্থা যে আরও শোচনীয়। বৌবাজারের বোধ হয় সংকীর্ণতম গলির মধ্যে নিচের তলার এই দুটি ঘর। এত অন্ধকার যে দিনেও আলো জ্বালা প্রয়োজন, সকাল বিকেল জ্বালতেও হয় কিন্তু দুপুরে শুধু পয়সার অভাবেই নেভানো থাকে। বি-এ ফেল ক'রে ইস্কুল মাস্টারীতে ঢুকেছিলেন। তারপর নিজের চেষ্টায় পড়ানোয় খুব নাম করেছেন, ওপরের ক্লাসেও অঙ্ক ভূগোল পড়ান কিন্তু পদবীতে এখনও কনিষ্ঠ হয়ে আছেন। মাইনে শোচনীয়। এতদিনে পঁচাশি—ভাতা-টাতা নিয়ে যা হয় তাতে দশদিনের খরচ কুলোয় না। বোমার হিড়িকে যখন সবাই পালায় তখন একপঞ্চমাংশ বেতন নিতে হয়েছিল, তারপরই পঞ্চাশের মন্বন্তর, চল্লিশ টাকা ষাট টাকা করে চাল কিনতে হ'ল—কোথাও কোন সঞ্চয়, এমন কি গৃহিণীর গায়ে একরত্তি সোনাও নেই। উদয়াস্ত টিউশ্যানী করে ও কোচিং ক্লাস নিয়ে কোনমতে সংসার চালাতে হয়। তিনটি ছেলে ও দুটি মেয়ে, চারটি তার মধ্যে ইস্কুলে পড়ে। সুতরাং তার মধ্যে পরের ছেলেকে একদিনও আশ্রয় দেওয়া কি খেতে দেওয়া অসম্ভব।

অনেক ভেবে হরিশবাবু একটা উপায় স্থির করলেন!

নিমুও ক্লাস এইটে পড়ে। নিমু তাঁর প্রাইভেট ছাত্র। ওদের অবস্থা ভাল, বাপের কি একটা বড় কারবার আছে। ওরা ব্রাহ্মণ নয়—সেইজন্য ব্রাহ্মণে ভক্তিও আছে। বামুনের ছেলের উপকার হয়ত আনন্দের সঙ্গেই করতে রাজী হবে। হরিশবাবু সেদিন ভোরবেলা

উঠে গিয়ে নিমুর বাবার সঙ্গে দেখা করলেন। সব ইতিহাস খুলে বললেন, ওদের দেশের ইস্কুলের হেডমাস্টার মশাইয়ের লেখা সেই সার্টিফিকেট দেখালেন,...ওঁরা যে ফ্রি ভর্তি করে নিয়েছেন সে কথাও বললেন।

'এখন আপনি যদি দয়া করে ওকে দুটি অন্ন আর একটু আশ্রয় দেন!'

নিমুর বাবা বললেন, 'বেশ ত। এর আর কথা কি। ভাল ছেলে বলছেন, ব্রাহ্মণ—আমার দ্বারা যদি ওর আখেরের একটা ব্যবস্থা হয় ত হোক্ না। নিমুর সঙ্গেই পড়ে বলছেন না?'

'আজ্ঞে হ্যাঁ—ঐ এক সেক্শনেই পড়ে আবার।'

'বেশ তা'হলে এখানেই পাঠিয়ে দিন। দুটিতে থাকবে, একসঙ্গে পড়া-শুনাও করবে। নিমুর একটা ভাল সঙ্গী হয় তাই আমি চাই!'

হরিশবাবু নিঃশ্বাস ফেলে বাঁচলেন।

•

তারপর এই আড়াই বছর কেটে গেছে। শান্তির জন্য ভাবতে হয়নি ওঁকে।

শান্তি হয়ত সম্পূর্ণ অসম অবস্থার এই সহপাঠীর বাড়ি কিছু অস্বাচ্ছন্দ্য অনুভব করবে, এ আশঙ্কা ছিল হরিশবাবুর কিন্তু এত দ্রুত ওদের প্রগাঢ় বন্ধুত্ব জমে উঠল যে, উনি অবাকই হয়ে গেলেন বরং। কোন দিকেই মিল নেই ওদের, নিমু লম্বা-চওড়া কালো চেহারার বলিষ্ঠ ছেলে, শান্তি ফরসা রোগা নরম ধরণের। নিমু খায় বেশি, সিনেমা দেখে আরও বেশি—পড়ার চেয়ে খেলাধুলায় বেশি অনুরাগী। শান্তির বই হাতে পেলে খাওয়ার কথা মনে থাকে না, সিনেমা যেতে আদৌ

ভাল লাগেনা ওর। নিমু একটু বেশি কথা বলে—শান্তি নিস্তব্ধ চিন্তাশীল ছেলে। অর্থাৎ একেবারেই বিপরীত। তবু ওদের যে এমন আন্তরিক সৌহার্দ কী করে গড়ে উঠল তা হরিশবাবু ভেবেও পেলেন না।

প্রথমে শান্তি আশ্রয় পেয়েছিল বাইরের বাড়ির নীচেতলার একটি ঘরে। কোনক্রমেই সে ওপরে উঠবে না এই ছিল তার প্রতিজ্ঞা—নিমু জোর-জবরদস্তি করে শেষ পর্যন্ত একবেলা না খেয়ে ওকে রাজী করালো। নিমুর নিজের ঘরে খাটের পাশে একটা তক্তাপোষ পড়ল—কিন্তু পরে দেখা গেল সেটাও অতিরিক্ত, শান্তি বেশির ভাগ নিমুর বিছানাতেই শোয়। দুজনে শুতে কষ্ট হয়, তবু পড়তে পড়তে রাত্রে যখন চোখ বুজে আসে তখন সেইখানেই বই খাতার মধ্যে দুজনে ঘুমিয়ে পড়ে।

অবশ্য নিমুর জোরই যে সর্বত্র খেটেছিল তাও নয়। নিমু ইস্কুলে আসত গাড়িতে। শান্তি যখন কিছুতেই গাড়ি চড়তে রাজী হ'লনা, তখন নিমুও গাড়ি ছেড়ে দিলে। নিমুর মা ঘোরতর আপত্তি করেছিলেন কিন্তু নিমুর বাবা বুঝিয়ে বলে তাঁকে রাজী করালেন, 'এইটুকু ত পথ—দুজনে হেঁটেই যাক্।' সিনেমা দেখা অনেক কমে গিয়েছিল নিমুর—তার বদলে শান্তিকেও দু-একদিন খেলার মাঠে যেতে হয়েছিল।

আর কয়েকটি প্রসাদলোভী সহপাঠীর চক্রান্তে নিমু ক্লাস নাইনে উঠেই সিগারেট ধরেছিল, কিন্তু শান্তির নিঃশব্দ অসহযোগে ছাড়তে বাধ্য হ'ল সে, ক্ষমা প্রার্থনা ক'রে শান্তিকে শান্ত ক'রে তবে সে যেন বাঁচল।

এম্‌নি ক'রে শান্তির প্রভাব নিমুর জীবনে শুভ ফলই বহন ক'রে এনেছিল। কিন্তু হরিশবাবুর কেমন সন্দেহ হয় যে এই যোগাযোগটা

না হলেই ভাল হ'ত। নিমুর সঙ্গে বন্ধুত্ব—শান্তির পক্ষে ঠিক শুভ হয়নি।

আজও শান্তির দিকে তাকিয়ে হরিশবাবু সেই কথাই ভাবছিলেন। শান্তি যে ওঁদের ইস্কুলে বরাবর প্রথম হয়ে গেছে সেটাই বড় কথা নয় —এত দীর্ঘদিন ধরে শিক্ষকতা ক'রে হরিশবাবুর মোটামুটি ছেলে চেনরার ক্ষমতা কিছু হয়েছে—শান্তি বিশ্ববিদ্যালয়েও প্রথম হবার মত ছেলে। যেভাবে ও টেস্ট্ দিয়েছে তাতেও তাই বোঝায়, খুব কড়া ক'রে খাতা দেখেও সব বিষয়ে শতকরা নব্বুয়ের ওপর নম্বর ছিল। এ-কী হ'ল ? এ কি নিমুর প্রভাব ?

কিন্তু নিমু যে ফেল্ করবে এটা তিনি একবারও ভাবেন নি।

তিনি আরও কিছুক্ষণ স্তব্ধ ও নতমুখে শান্তির দিকে চেয়ে থেকে আবারও বললেন, 'কী সর্বনাশ।'

নিমুর বাবার কাছে তিনি মুখ দেখাবেন কি ক'রে? তিনি পড়িয়েছেন, তাঁরই অনুরোধে শান্তিকে ওঁরা আশ্রয় দিয়েছেন। সেই শান্তি এমনভাবে পাশ করল আর নিমু ফেল্। এর পর ওঁদের আশ্রয় শান্তির পক্ষে খুব প্রীতিপ্রদ হবে না ত! তাঁর লজ্জা যা তা-ত রইলই —শান্তিকে নিয়ে আবার এক সমস্যা।

তবে, ঈশ্বর যা করেন সে নাকি মঙ্গলেরই জন্য।

হরিশবাবুর চোখ দুটি যেন জ্বলে উঠল। এইত, এ ত ঈশ্বরেরই নির্দেশ। তিনি মন স্থির করে ফেললেন এক নিমেষে।

ফলাফলের ছাপা বইখানা হাত থেকে নামিয়ে রেখে হরিশবাবু বললেন, 'তাহলে ত তোমার আর ওখানে থাকা হয় না!'

চমকে উঠল শান্তি। ভয়ে ভয়ে সে বললে, 'কেন? ওঁরা কি কিছু?'...

'না, ওঁরা হয়ত মুখে বলেননি। কিন্তু শোভনতা বলে একটা জিনিস আছে ত! তুমি পাশ করলে—ভালভাবেই করলে—আর ওঁদের ছেলে ফেল্ করল। তারওপরে তুমি ওঁদের খরচে খাবে-পরবে, থাকবে ও পড়বে সেটা ওঁরা মনে মনে হয়ত পছন্দ করবেন না। হয়ত কোনদিন আকারে-ইঙ্গিতে সে বিদ্বেষ বেরিয়ে পড়বে, আমি মানুষের মন জানি ত!'

শান্তি যেন ব্যাকুলভাবে কী বলতে গেল, হরিশবাবু বাধা দিয়ে বললেন, 'সে জন্য তোমার ভাবতে হবে না বাবা, আমিই যেমন ক'রে হোক্ তোমাকে পড়াব। কলেজে ফ্রি করাটা বোধ হয় খুব অসম্ভব হবে না, বাকী একটা মেসের খরচ আর হাত খরচ—কাপড়-জামা—সে যেমন করেই হোক্ জোগাবো। অবশ্য একটা টিউশ্যানী করলেও হয় কিন্তু সে আমি তোমাকে করতে দেব না, তাতে রেজাল্ট খারাপ হবার সম্ভাবনা আছে। আই-এস-সির রেজাল্টটা এর চেয়ে ভাল তোমাকে করতেই হবে!'

কিন্তু হরিশবাবু শান্তির কথাটা বুঝতেই পারেননি। শান্তি মাথাটা আরও হেঁট করে প্রায় মরীয়া হয়েই বলে উঠল, 'কিন্তু নিমু কি ছাড়বে স্যার! ও হয়ত বড় বেশি জোর-জবরদস্তি করবে।'

হরিশবাবুর কি আজ কেবল বিস্মিত হবারই পালা?...

তিনি একটু অবাক হয়ে ওর দিকে চেয়ে থেকে বললেন, 'নিমু না ছাড়লে আর কি করা যাবে। সে কি আর তার বাপ-মায়ের বিদ্বেষ থেকে তোমাকে দিনরাত বাঁচাতে পারবে! তাছাড়া নিমুর কাছে না থাকাই তোমার ভাল শান্তি। তা না হলে এর চেয়ে ভাল রেজাল্ট করা শক্ত হবে।'

শান্তি অন্যদিকে চেয়ে প্রাণপণ চেষ্টায় বলে ফেললে, 'নিমু নিজে না ছাড়লে আমার আসা শক্ত স্যার। ওকে ব্যথা দিতে পারব না। ওকে —ওকে বড্ড ভালবেসে ফেলেছি।'......

হরিশবাবু পাথরের মত বসে রইলেন কিছুকাল। তারপর একটা উদ্গত দীর্ঘশ্বাস দমন করে বললেন, 'পারবে না?...তাইত!'

সহসা উঠে দাঁড়িয়ে হাত বাড়িয়ে আলনা থেকে জামাটা নিয়ে বললেন, 'চলো ত যাই একবার ওঁদের বাড়ি। দেখি কি হয়।'

নিমুর বাবা বেশ প্রশান্ত মুখেই ওঁদের অভ্যর্থনা করলেন। তিনি বেশ সহজভাবেই নিয়েছেন ব্যাপারটা।

শান্তি হেঁট হয়ে প্রণাম করতে যেতেই সবলে উঠিয়ে ওকে বুকে চেপে ধরলেন, 'দূর পাগল! হাজার হোক্ ব্রাহ্মণের ছেলে তুই। জাতসাপ! পায়ে হাত দিতে আছে!'

হরিশবাবু হাত দুটো কচ্‌লে বললেন, 'কিন্তু আমি যে সুখী হ'তে পারলুম না একটুও। নিমুর জন্যে নিজেকে বড় অপরাধী মনে করছি।'

'সে কি কথা! আপনি কি চেষ্টার ত্রুটি করেছেন? আপনি এতকাল পড়াচ্ছেন ওকে, আমি জানি না কী যত্ন ক'রে পড়ান! তাছাড়া—এ হতভাগাও রাত দেড়টা দুটো পর্যন্ত জেগে নিমুর পেছনে খেটেছে, আমি অনেকদিন রাত্রে উঠে জানলা দিয়ে দেখেছি। আসলে ওর মাথা নেই, আপনারা করবেন কি!'

কিছুক্ষণ সকলেই চুপ করে রইলেন, শান্তি ভেতরে চলে গেল গৃহিণীকে প্রণাম করতে। নিমুও বোধহয় সেখানেই আছে।

হরিশবাবু বললেন, 'আমি মনে করছি শান্তিকে এবার একটা হোস্টেলে রাখবার ব্যবস্থা করব'—

বিষম চমকে উঠলেন যেন নিমুর বাবা,…'সে কি? কেন? এখানে ওর কি কোন অসুবিধা হচ্ছে?'

'ছি ছি! কী যে বলেন। আপনারা ত এতকাল ওর ভার বইলেন, আর কি বেশি জুলুম করা উচিত?'

'ও, এই! না মাস্টার মশাই, একবার যখন ওর ভার আমাকে দিয়েছেনই—আর কেড়ে নেবেন না। ও আমার ছেলের মতই হয়ে গেছে। তা ছাড়া নিমু ওকে ছেড়ে থাকতে পারবে না। শান্তিও নিমুকে বড় ভালবাসে।'

কিছুক্ষণ মৌন হয়ে রইলেন হরিশবাবু। আসল কথাটা বলা হ'ল না। বলতে সঙ্কোচে বাধল। শান্তির কল্যাণের জন্য তাকে সরাতে চান এতকাল পরে, বিশেষত নিমু ফেল্ করার পরে—একথা ওঁকে কি ক'রে বলবেন? কী কৈফিয়ৎ দেবেন?—কী কারণ দেখাবেন? না, সে সম্ভব নয়।

অবশেষে যা বলতে পারলেন তা এই, 'তাহ'লে কিন্তু একটা আর্জি আছে।'

'কি বলুন।'

'নিমু আর সুধার পড়ানোর ভার শান্তিই নিক্।'

'কেন, আপনি কি ওদের ওপর অসন্তুষ্ট হয়েছেন?'

'না-না। ছি! বড় ভাল ছেলে দুটি আপনার। তা নয়—শান্তির আত্মসম্মানটা একটু বজায় থাক্। এটাও এক রকমের শিক্ষা পালবাবু। পরভৃৎ হওয়াটা ভাল নয়। একেবারে পরনির্ভরশীল হওয়া আরও খারাপ।'

'কিন্তু ওর ক্ষতি হবে না?'

'কেন ক্ষতি হবে। এমন ক'রে ত অনেকেই পড়ছে। আর এবার

ত ওর নিজের খরচ নিজেই চালানো উচিত।'

'আপনার কাছে যেন কোথায় একটা অপরাধ হয়ে যাচ্ছে।' নিমুর বাবা অস্বস্তি বোধ করেন।

'আমার এই অনুরোধ না শুনলে বরং অপরাধ হবে।' দৃঢ়কণ্ঠে বলেন হরিশবাবু।

'যা আদেশ করেন।'—অগত্যা নিমুর বাবা হতাশভাবেই বলেন। তারপর দেরাজ খুলে পুরো এক মাসের মাইনেই হরিশবাবুর হাতে গুঁজে দেন।

'কিন্তু একেবারে ত্যাগ করবেন না যেন!'

'নিশ্চয়ই না। আমি প্রায়ই আসব শান্তি ঠিক পড়াতে পারছে কিনা দেখতে। নজর রাখব বৈকি! শান্তিকে একটু ডাকুন ত, আমার সঙ্গে একটু চলুক।'

শান্তি আসতে হরিশবাবুই সংবাদটা দিলেন, 'ওঁরা তোমাকে ছাড়তে রাজী নন শান্তি। কিন্তু চিরকাল ওঁদের ঔদার্যের ওপর তুমি জুলুম করো, এটাও আমার ইচ্ছা নয়—আমি পালবাবুকে বলে দিলাম, আজ থেকে নিমু আর সুধাকে তুমিই পড়াবে।'

শান্তি হতবাক্। নিমুর বাবা একটু যেন অপ্রতিভভাবে উঠে ওর পিঠে হাত বুলিয়ে বললেন,—'তোমাকে এভাবে ভারাক্রান্ত করবার ইচ্ছা ছিল না শান্তি, কিন্তু মাস্টার মশাইয়ের আদেশ!'

হরিশবাবু আর বাদানুবাদের অবকাশ না দিয়ে শান্তিকে একরকম টেনে নিয়েই বেরিয়ে পড়লেন। রাস্তায় বেরিয়ে শান্তি ওঁকে প্রণাম ক'রে বললে, 'আমি ত বেঁচে গেলাম, কিন্তু আমার উপকার করতে গিয়ে আপনার এমন অনিষ্ট করলেন কেন স্যার!···আমি না হয় অন্য কোথাও কিছু একটা—'

ওর চোখ ছল্ ছল্ করতে লাগল।

ওকে একেবারে বুকের কাছে টেনে নিয়ে পথ চলতে চলতে হরিশবাবু বললেন, 'দূর পাগল! আমার আবার অনিষ্ট কি? আমি আর একটা টিউশ্যনী জুটিয়ে নিতে পারব না? বরং তখন যদি এরও ওপর আর একটা জুটিয়ে নিয়ে তোকে নিজের কাছে রাখতুম!'

একটা দীর্ঘশ্বাস ফেললেন হরিশবাবু। ওঁর ইঙ্গিতটা হয়ত বুঝল শান্তি, হয়ত বুঝল না। সে মাথা হেঁট করেই রইল—

কলেজ স্কোয়ারে পৌঁছে হরিশবাবু একটা কলম কিনলেন বড় দোকান থেকে। চব্বিশ টাকা দাম কলমের। তারপর তিন টাকা দিয়ে রেক্সিন-বাঁধানো একটা ফাইল। তাতে কাগজ পরানো আর খোলা যায় ইচ্ছামত। আর একখানি স্বামী বিবেকানন্দের জীবনী। সব কেনা হ'লে ওর হাতে দিয়ে বললেন, 'তোর বাবা থাকলে তিনিই এসব দিতেন শান্তি। এ পুরস্কার তাঁরই দেওয়ার কথা। কিন্তু আজ আমারও বড় গৌরবের, বড় আনন্দের দিন!···তোর সামান্য সখও যদি মেটাতে পারি।···ঘড়িটা পারলুম না বাবা, যা দাম হয়েছে—'

'এ কী করলেন স্যার?···এই এত খরচ আপনি আমার জন্যে—' ব্যাকুলভাবে আরও কত কি বলতে যাচ্ছিল, ঝর্ ঝর্ করে জল ঝরে পড়ল ওর চোখ দিয়ে।

'ছি ছি চোখ মোছ্—চোখ মোছ্! লোকে দেখলে কি বলবে?'

হরিশবাবু অতঃপর ওকে টান্তে টান্তে নিয়ে গেলেন এক বড় খাবারের দোকানে, রাজভোগ, পান্তুয়া, অমৃতি—পাগলের মত হুকুম করতে লাগলেন।

'খা বাবা আমার সামনে পেট ভ'রে। আমি দেখি। ভাল ক'রে কোনদিন ত কিছু খাওয়াতে পারলুম না। বাড়িতে খাওয়ানোই উচিত

ছিল কিন্তু বুঝিস ত—ওখানে আয়োজন করতে গেলে সব ক-জনের জন্যেই—সে অনেক খরচ। নিমু পাশ করলেও না হয় একদিন ফিস্ট দিতাম, সব কটা ছাত্রকে।···খা বাবা, ভাল ক'রে খা। আজ তোর বাবা থাকলে এমন দিনে কত কি আনন্দ করতেন বল দেখি!'

চোখের জলে খাবারগুলো দৃষ্টি থেকে মুছে যায়,···গলার কাছে ডেলা পাকায়, তবু হরিশবাবুর আগ্রহাতিশয্যে খেতে হয় শান্তিকে।

ওখান থেকে বেরিয়ে হরিশবাবু আরও একবার ওর পিঠে হাত বুলিয়ে বলেন, 'যা ত'াহলে। মাঝে মাঝে দেখা করিস।—এবার যেন নিমু পাশ করে ঠিক।'

প্রণাম করে শান্তি চলে যাচ্ছিল, তাকে ডেকে বললেন, 'আর শোন্।···যদি আমার কাছে কিছু ঋণ আছে মনে করিস আর সে ঋণ শোধ করার ইচ্ছা থাকে—তাহ'লে চেষ্টা কর আই-এস-সিতে যাতে ফার্স্ট হতে পারিস। প্রথম পাঁচজনের মধ্যেও যদি হ'তে পারিস ত তোর ঋণ শোধ জানবি।'

ক্লান্ত হরিশবাবু বাসার পথ ধরলেন। পঞ্চাশ টাকার মধ্যে সামান্য ক'টা টাকাই আছে। গৃহিণীকে হিসাব বুঝ্ দিতে গিয়ে বিস্তর মিথ্যা বলতে হবে—তারই মুসাবিদা করতে করতে চললেন মনে মনে।

# কাজলের বিয়ে

ফ্রক পরা যে তাকে কোনমতে মানায় না, পরমেশ্বর বাবুও তা জানেন, কিন্তু শাড়ি ত সুদ্ধমাত্র শাড়ি নয়, তার সঙ্গে আনুষঙ্গিক আরও যে নানা রকমের পোষাক বিংশ শতাব্দীর উৎপাত হিসেবে এসে জুটেছে, তাদের কথা স্মরণ ক'রে জোর ক'রেই সেদিকে চোখ বুজে থাকেন। আর সেই জন্যই গত বছর-চারেক যাবৎ বয়সটা ওর এগারো বছরে দাঁড় করিয়ে রেখেছেন—নইলে ফ্রক-পরানোর কৈফিয়ৎ দেওয়া যায় না। পরমেশ্বরবাবু কাজ করেন এক দোকানে, পাড়ায় তাকে মার্চেণ্ট অফিস বলে চালালেও সেটা দোকান ছাড়া আর কিছু নয়। ঠিক সাতটায় বাড়ি থেকে বেরোতে হয়, ফেরেন রাত ন'টায়। দুপুরে দু' ঘণ্টা খেতে আসার ছুটি। মাইনে এই দীর্ঘ দিনে মাগ্‌গী ভাতা নিয়েও সাতষট্টি টাকার ওপরে ওঠেনি। তার ওপর ঘরে চিররুগ্না স্ত্রী। তবু ঈশ্বর বাঁচিয়েছেন যে, বেশি ছেলেপুলে হয়নি। মেয়ে এই কাজল, আর একটি বছর চারেকের ছেলে খোকা। ব্যাস্‌। কিন্তু তাতেই যদি খরচটা খতিয়ে দেখেন আপনারা—সপ্তাহে সপ্তাহে রেশন, বাজার, কাপড়, ধোপা, নাপিত, গয়লা, কয়লা, ঘুঁটে, তেল দু'রকমের—রান্না ও জ্বালানী, মশলা, ডাল মায় মান্থলী টিকিট পর্যন্ত ত, আপনারাই হাঁপিয়ে উঠবেন। ছোট দোকান, মালিক দিনরাত আগলে বসে থাকেন, চুরির সুযোগ-সুবিধা নেই বললেই চলে। দৈবাৎ কোন-দিন এটা ওটা—সিকিটা আধুলিটা—তাতে কি হয় বলুন? সংসার চলে?

সুতরাং ফ্রক প'রে খুকী সাজলেও কাজলকেই সেই অনুপাতে সংসারে খাটতে হয়। ও নিজেই বলে, 'বাবা ত খালি মাসকাবারে ক'টা টাকা এনেই খালাস! সংসারটা করে কে? সে ত চার জনের ভার এই আমারই মাথায়!'

বাস্তবিক, ভোর থেকে রাত পর্যন্ত ওর খাটুনি একেবারে রুটিনবাঁধা —নিরন্ধ্র। ছ'টায় বাবার চা চাই, ওরই মধ্যে মুখ ধোবার জল সংগ্রহ করে আনা, মায়ের মুখ-হাত ধোয়ানো, বাসি পাট সারা, বাবার স্নান সারা হ'লে ছোলা গুড় দেওয়া—এ সব সেরে আবার সেই মোড়ের কলতলায় গিয়ে ধন্না দেওয়া, রান্না-খাওয়ার জলের জন্য। পাড়ায় প্রায় চল্লিশটা বাড়ির অন্ততঃ সত্তরটি গৃহস্থের জন্য এই একটি কল। সাতটা নাগাৎ অর্থাৎ কাজলের যখন জল নেবার সময় হয়, তখন প্রায় পঁচিশ ত্রিশটা ঘড়া বাল্‌তি এসে জমে। তবে কাজল সে সব গ্রাহ্য করে না, সে যখন পৌঁছয় তখন যার পাত্র কলের তলায় থাকে তার নেওয়া শেষ হ'লেই ও ছোঁ মেরে যেন কলটা কেড়ে নেয়; সবাইকে ডিঙিয়ে মাড়িয়ে ঠেলে নিজের বাল্‌তি এগিয়ে দেবেই। প্রতিবাদ করলেই সরু অথচ চড়া গলায় চেঁচিয়ে উঠবে, 'তা কি করব, আমাদেরও ত খেতে হবে, না কি আপনারা ছিষ্টির জল নেবেন আর আমরা এক বাল্‌তি খাবার জল পাবো না? এ আবার কি বিচার?...কোম্পানী কি শুধু আপনাদের জন্যেই কল করে দিয়েছে না কি?'

ভারীদের ত তুড়ি মেরে উড়িয়ে দেয়, 'যাও, যাও! তোমরা করবে ব্যবসা, মোটা মোটা টাকা রোজগার ক'রে দেশে পাঠাবে, তার জন্য আমরা একটু খাবার জল পাবো না? বা রে, মজা ত মন্দ নয়! যাও না, যেখানে কোন টিউব-ওয়েল কি খালি কল আছে সেখানে যাও।'

এসব ক্ষেত্রে মারামারি হয়ে যাবারই কথা কিন্তু অত বড় মেয়ের

গায়ে হাত দিতে কোন পুরুষেরই ভরসা হয় না। সেটা কাজলও জানে, জানে-যা কিছু বলুক না, শুধু মুখেই আস্ফালন ; কথায় ত আর গায়ে ফোস্‌কা পড়ে না। ঝি যারা আসে কলে জল নিতে, তাদেরই এক্ষেত্রে অসুবিধা বেশি, কারণ তাদের সময় কম—তাদের কেউ কেউ ওকে দমন করবার চেষ্টাও করেছিল, এখন হাল ছেড়ে দিয়েছে। তারা কেউ কিছু বললে, ও একেবারে থিয়েটারের ভঙ্গীতে বলে ওঠে, 'চোপ রও, ঝি ঝিয়ের মত থাকো। না হয় তোমাদের সঙ্গে জল নিতে এসেছি রাস্তার কলে, আমি বামুনের মেয়ে তা জানো। একটা কথা কইবে না, আমার এই দু' বাল্‌তি তোলা হোক, তবে কল ছাড়ব, তার আগে নয়!'

এক বৃদ্ধা মহিলার একবার দুর্মতি হয়েছিল, তিনি জোর করে ওর হাতসুদ্ধ বাল্‌তি সরিয়ে দিতে গিয়েছিলেন, ফলে কাজল এমনই হাত মুচড়ে দিয়েছিল তাঁর যে, হাতের ব্যথায় তিন দিন তিনি কোন কাজ করতে পারেন নি। তাঁর ছেলে শাসন করতে এসেছিলেন, কিন্তু ওর মুখের সামনে দাঁড়াতে পারলেন না,—'উঃ! উনি আবার এসেছেন ঐ বুড়ি ডাইনীর হয়ে ঝগড়া করতে! কী করবেন কি? ফাঁসী দেবেন না শূলে দেবেন? যা করবার করুন গে, পুলিশে খবর দিন গে। বুড়ি আসে কেন আমার সঙ্গে লাগতে।—ও বুড়ি, কলা-খাবি?' এই বলে ভেংচি কেটে বেঁকে চুরে হাত-পায়ের একটি বিচিত্র ভঙ্গী ক'রে কাজল চলে গেল, সতীনাথবাবু একটা কথাও আর কইবার অবকাশ পেলেন না, সত্যিই কিছু আর এই তুচ্ছ কারণে থানা-পুলিশ করা যায় না—অত বড় মেয়েকে মারাও সম্ভব নয়। কীই বা করবার আছে?

জলতোলার পর্বটা অবশ্য বেশীক্ষণ নয়। কারণ স্নান চলে পুকুরে, খায়া মোছা ও মায়ের স্নানের জলও সেখান থেকেই তুলে দেয় সে। পুকুর ত ভারি, ডোবা বললেই হয়—চৈত্র মাস না পড়তে পড়তে পোকা থিক্‌থিক্ করে। তবু উপায় নেই বলেই পাড়াসুদ্ধ এই পুকুরে স্নান করে।

সাড়ে সাতটার সময় কাজল বাজারে যায়। সেখানেও এক পর্ব, আনাজ-ওয়ালাদের সঙ্গে ঝগড়া, জেলের সঙ্গে বিবাদ কচকচি—এ ওর নিত্য নিয়মিত। 'ও কি, ও কি ওজন হচ্ছে, দেখি দেখি—এ যে একেবারে সোনার ওজন হ'ল। ঐরকম কি ঢ্যাঁড়শের ওজন নিতে হবে না কি? তোমার পাল্লায় একটুও পাষাণ নেই বলতে চাও?...আচ্ছা দেখি পাষাণটা একবার। ঐ ত! তবে? তবে যে বড় অমন সই সই ওজন দিচ্ছিলে?' জেলেদের কাছে গিয়ে ওজন ক'রে মাছ নেবার পর যতটা সম্ভব ফাউ চেয়ে নেবে তার পর নেবে কেড়ে-বিগ্‌ড়ে। বেশ বলিষ্ঠ জোয়ান পুরুষটার আঙ্গুল মুচড়ে মাছ বার ক'রে আনতে দেখেছি আমি স্বচ্ছন্দে। এখন ত জেলেরা ওকে রীতিমত ভয়ই করে। দেখলেই বলে, 'তুমি অপর জায়গায় যাও গে ঠাকরুণ, আমি তোমায় মাছ বেচতে পারবনি।'

অবশ্য তাতেও নিস্তার নেই। কাজল ঝঙ্কার দিয়ে ওঠে—'কেন বেচতে পারবে না? পাব্‌লিক বাজারে বসেছ, দাম দিলেই তোমার জিনিস বেচতে হবে, মাগ্‌না নিচ্ছি না কি?'

'মাগনা ত নেবে না জানি'—সে হয়ত বলে ফেলল, 'কিন্তু তোমার ও একছটাক মাছে আধ-পো ফাউ দেবে কে শুনি।'

'আর তোমরা এক ছটাক মাছে কতটা ওজনে মারো—তার বেলা কি হয়? পাল্লায় পাষাণ, বাটখারা ছোট, দেবার সময় ঝুঁকিয়ে দেখাবে

আবার জল ঢেলে ঢেলে ওজন বাড়াবে! মাছ যায় কতটা আসলে?'

খর খর ক'রে ওঠে কাজল। অগত্যা মাছ মাপতে হয় জেলেকে। তবে কাজল কখনও মেছুনীর কাছে মাছ নেয় না। পুরুষের সহজাত সঙ্কোচের পুরো সুযোগ নিতে জানে সে।

বাজার থেকে ফিরে রান্না, মাকে ভাইকে স্নান করানো, খাওয়ানো। বাবা আসেন ঠিক বারোটায়, তাঁকে গামছা-কাপড় গুছিয়ে দেওয়া। একেবারে তিনি আবার অফিসে বেরিয়ে গেলে তার অবসর মেলে। কিন্তু সে অবসর কাজল নেয় না কখনও, বিশ্রামের যেন ওর কোন প্রয়োজনই নেই। দুপুরবেলা চলে ওর আনন্দ-বিহার। কার গাছে কাঁচা আম ধরেছে কিংবা টোপাকুল, কার পাঁচিলের ধারের কলার কাঁদিতে একটি কলায় রং ধরেছে, কার সজ্‌না ডাঁটা হয়ে উঠেছে পুষ্ট—এ সব খবর ওর নখ-দর্পণে। দুপুর বেলা বাড়ির মেয়েদের চোখে যখন তন্দ্রা নেমে আসে ভারি হয়ে, তখন ও নিঃশব্দে ঘোরে পাঁচিলে পাঁচিলে, কিংবা বেড়াদেওয়া বাগান হলে বেড়া টপ্‌কে নামে। অবশ্য কলকাতার উপকণ্ঠে আজকাল আর বড় বাগান থাকা সম্ভব নয়, বাড়ির উঠানে দুটো একটা গাছ—তাই বিরল হ'তে বসেছে। তবু যা আছে তা কাজলের নাগালের বাইরে নয় কোথাও।

পাড়ার সবাই জানে এ কথা। মেয়েরা বলে 'চুরনী'—ছেলেরা গালাগালি দেয়। ছুটির দিন হলে একটু মুস্কিল হয় কাজলের, সে দিনগুলোতে শান্ত হয়ে ব'সে কাপড় বা ওয়াড় সেলাই করা ছাড়া উপায় থাকে না; কারণ, বড় ছেলেদের সে একটু ভয় করে। ছোট ছেলেদের ত গ্রাহ্যই করে না। ওর চুরিতে বাধা দিতে এলে কাউকে কান মলে দেয়, কাউকে দেয় চড়। তারা চেঁচিয়ে বড়দের ডাকবার উপক্রম করলে এমন জোরে গাল টিপে ধরে যে যন্ত্রণায় সে নীল হয়ে যায়।

পরমেশ্বরবাবুর কাছেও নালিশ গেছে ব কি। বৈহু বার। কিন্তু তিনি নিতান্তই নিরীহ লোক, হাত জোড় ক'রে নিজেই ক্ষমা প্রার্থনা করেন, 'কী করব বলুন দেখি, হারামজাদীকে কিছুতে পেরে উঠি না। কি মারধোর করি আপনারা ত দেখেছেন? ওসব গায়েই মাখে না। যাবে কোন্ দিন পুলিশের হাতে চুরি-ডাকাতি ক'রে তা আমি জানি। ...এত গাছের ডালে ডালে ঘোরে, পড়ে গিয়ে ত হাত-পাও ভাঙ্গে না —যে ছ'মাস বিছানায় শুয়ে থাকে, আমি একটু নিশ্চিন্ত হই। ওর গুণ শুন্‌তে শুন্‌তে যে আর পারি না।'

পাড়ার লোকও তা বোঝে। তাই তাঁকে আর বিশেষ কিছু বলে না। মেয়েরা শুধু গাল পেড়ে নিষ্ফল ক্রোধ শান্ত করার চেষ্টা করেন, 'হারামজাদী মেয়ে! হারামজাদীর জন্যে গাছের একটা ফল থাকবার জো নেই, ঠাকুরদের একটা ফুল দিতে পাইনে পূজোর! মুখে আগুন, যমের অরুচি হয়ে বসে আছে! মরেও ত না। এত লোকের ওলাউঠো হয়'—ইত্যাদি ইত্যাদি!

কিন্তু সে-সব অভিশাপ অগ্রাহ্য করে কাজল নির্বিকার ভাবেই ত্নপুর বেলা গাছে গাছে পাঁচিলে পাঁচিলে ঘোরে, একদিনও তার ব্যতিক্রম হয় না।

তবে একেবারে সম্প্রতি, পাড়ায় ওর ত্ন'টি ভক্তও এসেছে। মিত্তিরদের বাড়ির বৈঠকখানায় ভাড়াটে এসেছেন নকুলবাবু। কোন সওদাগরী অফিসে ভাল চাকরী করেন, বিবাহাদি করেননি, এতকাল ভাইয়ের সংসার প্রতিপালন করছিলেন। ভাইপোরা বড় হয়ে বিয়ে-থা করেছে, ভাইপো-বউরা এখন কেউ খুড়-শ্বশুরের আধিপত্য মানতে রাজী নয়, কেননা কৃতজ্ঞতার কারণটা তাদের চোখের সাম্‌নে ঘটেনি। অগত্যা

নকুলবাবু বিরক্ত ও ক্ষুব্ধ হয়ে সেখান থেকে চলে এসে এখানে এই ঘর ভাড়া করেছেন। চাকরের কাজ থেকে শুরু ক'রে রান্নাবান্না নিজেকেই করতে হয়। অনভ্যস্ত হাতে কষ্ট হয় খুবই—কিন্তু কী করবেন, বহু চেষ্টা ক'রেও একটা চাকর পাচ্ছেন না।

নকুলবাবুর সঙ্গে কাজলের ভাবটা কি ক'রে হ'ল তা তাঁরও জানা নেই বোধহয়। একদা দেখা গেল বাজার যাবার পথে তাঁরা দু'জনে একসঙ্গেই যান, অর্থাৎ কাজলই তাঁকে ডেকে নিয়ে যায় ; পথে স্টেশনে চা খাওয়ান ওকে নকুলবাবু এবং জিলিপীর দোকান থেকে জিলিপী। এর প্রতিদানে কাজলও কিছু করে বৈ কি ! নিজের সহস্র কাজের অবসরে এসে কুট্নো কুটে দিয়ে যায়—। প্রয়োজন হ'লে হয়ত নিজেই ওঁর ডালটা সাঁত্‌লে দিয়ে গেল। যেদিন নকুলবাবুর রান্নায় দেরী হয়ে যায়, সেদিন নিজের রান্না তরকারীও সে ফ্রকের আঁচলে ঢাকা দিয়ে নিয়ে আসে বাটি ক'রে। অবশ্য তেম্‌নি নকুলবাবুরও ভাল মাছ কিম্বা মাংস রান্নার ভাগ পায় কাজল। এম্‌নি ক'রে এই দু'টি অসম-বয়সী লোকের বন্ধুত্ব জমে ওঠে।

কাজলের আর একটি ভক্ত হ'ল অপরেশ। কুমিল্লায় বাড়ি—বাল্‌ব্‌-ফ্যাক্টরীতে নতুন চাকরী পেয়েছে। সেও স্থানাভাবে একটা ছোট ঘর ভাড়া ক'রে আছে এখানে, খায় ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের একটা মেসে। অপরেশের সঙ্গে আলাপ হ'ল ওর প্রথমটা বৈরিভাবেই, কলের জল আনতে গিয়ে। ওকে ঐ গুণ্ডার মত কল দখল করতে দেখে অপরেশ প্রতিবাদ করে। কাজল প্রথমটা গ্রাহ্যই করেনি, তারপর বলেছিল, 'থাম্‌ বাঙ্গাল। বাঙ্গাল এসেছে মেজাজ দেখাতে !'

অপরেশ কিন্তু অন্য লোকের মত সঙ্কোচ করেনি। সে এর উত্তরে একেবারে বাল্‌তিটা ওর হাত থেকে কেড়ে নিয়ে ছুঁড়ে ফেলে দিয়েছিল।

কাজল ওর এই দুঃসাহসে কিছুক্ষণ অবাক্ হয়ে দাঁড়িয়ে রইল কী যে করবে, কী যে করা উচিত যেন ভেবেই পেলে না। কারণ, চিরকাল সে-ই যা খুসী তাই ক'রে এসেছে, তার ওপর যে কেউ থাকতে পারে এ ওর স্বপ্নেরও অতীত।

কিন্তু ওর যখন সম্বিৎ ফিরে এল, অপরেশ তখন নির্বিকার ভাবে পিছন ফিরে জল নিচ্ছে নিজের বাল্‌তিতে। কাজল একেবারে পাগলের মত লাফিয়ে পড়ল, কিল চড় মেরে আঁচ্‌ড়ে কাম্‌ড়ে খিম্‌চে অদ্ভুত একটা ব্যাপার ক'রে তুলল। অপরেশ কিন্তু নির্বিকার, বরং সবাই যখন হৈ হৈ ক'রে ছুটে এল, তখন সে-ই নিষেধ করলে, 'যেতে দিন না, ওর যা দৌড় ক'রে নিক্। আপনিই ক্লান্ত হয়ে পড়বে।'

সত্যিই কাজল ক্লান্ত হ'য়ে পড়ল। অপরেশ যখন জল তোলা হ'লে ধীরে সুস্থে বাল্‌তি হাতে ঘুরে দাঁড়িয়ে বললে, কী খুকী বাল্‌তিটা তুমিই কুড়িয়ে নেবে না আমি তুলে দিয়ে যাব?' তখন রাগে দুঃখে ওর চোখে জল এসে গেল—কিন্তু প্রতিবাদে একটা গালাগালও আর দিতে পারলে না!

এরপর বন্ধুত্বটা ওদের জমে উঠল কিন্তু দ্রুত। দু'চার দিন পরেই দেখা গেল অপরেশ নিজের সামান্য সঙ্গতি মত লজেন্সস্ টফি প্রভৃতি এনে দিচ্ছে এবং তার বদলে কাজল দিচ্ছে অপরের গাছ থেকে নির্বিকার-চিত্তে চুরি করা লিচু, গোলাপজাম, জামরুল প্রভৃতি। এমনি মাস কয়েক কাটবার পর অপরেশ ওকে একদিন সিনেমায়ও নিয়ে যেতে চেয়েছিল কিন্তু কাজল শেষ অবধি রাজী হয়নি। প্রথম দিন লোভে ওর চোখ দুটি জ্বলে উঠলেও পরের দিন ম্লান মুখে এসে বললে, 'মা

যেতে দিতে চায় না যে! গালাগাল দিচ্ছে!'

অপরেশ সে গালাগালের গূঢ়ার্থটা বুঝতে পেরে দু-একবার 'থাক্‌গে' 'থাক্‌গে' বলে সক্ষোভে চুপ ক'রে গেল।

নকুলবাবু আগে, অপরেশ তার পরে। সুতরাং কাজলের বন্ধুত্বের পরিধির মধ্যে অপরেশের এই অনধিকার-প্রবেশে কে জানে কেন নকুলবাবু বড় বিরক্ত হয়ে উঠলেন। এতদিন তিনি ওর সঙ্গে আলাপ ক'রেই খুশি ছিলেন, এইবার একদিন যেচেই পরমেশ্বরবাবুর সঙ্গে আলাপ করলেন। এ-কথা সে-কথার পর আসবার সময়ে সতর্ক করে দিলেন, 'মেয়ের আপনার এখন বয়স হচ্ছে পরমেশ্বরবাবু, এইবার একটু কড়া নজর রাখুন! এখন আর যেখানে সেখানে ঘুরতে কিংবা যার তার সঙ্গে মিশতে দেবেন না।'

'বটেই ত! বটেই ত!' পরমেশ্বরবাবু সায় দেন, 'এত ক'রে বারণ করি ছুঁড়িকে—। কোথায় গেল সে হারামজাদী—'

সে হারামজাদীকে তখনই ডেকে শাসন করার প্রস্তাবে নকুলবাবু কিন্তু সঙ্কুচিত হয়ে উঠলেন,…'ঐ ছেলেটি কে পরমেশ্বরবাবু, ঐ যে সত্যদের চালাঘরটাতে ভাড়া আছে?'

'ও—কে, অপরেশ? হ্যাঁ, হ্যাঁ—বাল্‌ব-ফ্যাক্টরী না কোথায় যেন কাজ করে। পূর্ববঙ্গে বাড়ি।'

'অপরেশ বুঝি, তা হবে। আমি ভেবেছিলুম বুঝি আপনাদের কোন আত্মীয়!…ওর কাছে আজকাল কাজলের যাতায়াত বড্ড যেন বেড়েছে!'

'আত্মীয় নয়, তবে স্বজাতি বটে। তা ওখানে অত যাওয়া-আসাই বা কেন তার! দাঁড়ান না, দেখাচ্ছি মজা সে হারামজাদীকে—'

নকুলবাবু আর দাঁড়ান না কিন্তু মোটেই। বরং দ্রুত প্রস্থান করেন।

অবশ্য এতে ফল হয় উল্‌টো। কাজল অপরেশের সঙ্গে আলাপ বন্ধ করে না, নকুলবাবুর বাড়ি যাওয়াই বন্ধ করে। অনেক ক'রে সেধে রাগ ভাঙ্গিয়ে নকুলবাবু আবার বন্ধুত্বটা ঝালান।

পূজোর আগে অপরেশ দেশে যায়, যাবার আগে কাজলকে দিয়ে যায় নানা উপহার—তেল, সাবান, এসেন্স, খুচরো প্রসাধনসামগ্রী। কাজলের কাছে তা স্বপ্ন। আশাতীত, কল্পনাতীত সৌভাগ্য।

সে উজ্জ্বল মুখে নকুলবাবুকে এনে দেখায় সেগুলো। নকুলবাবু সব দেখে শুনে বলেন, 'মন্দ নয় এসেন্সটা—তবে এ তেলটা বড্ড খেলো, মেখো না—চুল উঠে যাবে।'

কাজলের মুখ ম্লান হয়ে আসে। সে বলে, 'খেলো? তবে যে অপরেশদা বললেন অনেক দাম!'

'ওর কাছে অনেক বৈ কি! বেচারীর কীই বা আয়! যা দিয়েছে বেশ দিয়েছে।'

দিন-চারেক পরে নকুলবাবু ওকে এনে দেন এক জর্জেটের ঝক্‌ঝকে শাড়ি। কাজল ত স্তম্ভিত, পরমেশ্বরবাবুরও মুখ শুকিয়ে ওঠে সে জিনিস দেখে!

'এ সব করেছেন কি নকুলবাবু—এ যে একগাদা টাকা দাম! এমন ভাবে টাকা নষ্ট করা ঠিক হয়নি। বাস্তবিক—পরের জন্য—'

'চিরদিনই ত পরের জন্য টাকা খরচ ক'রে গেলুম পরমেশ্বরবাবু। রোজগার ত কম করিনি—সব ঢাললুম ঐ বেইমান বেটাবেটিদের পায়ে, কী ফল হ'ল? তার চেয়ে ঢের আপন আমার কাজল!'

এই বলে একটু থেমে নকুলবাবু আবার বললেন, 'সেদিন আমার অফিসের এক ফ্রেণ্ড তাই বলছিল। বলছিল,—নকুল, যতই বল্‌, নিজের

একটা সংসার দরকার। পরের জন্যে যতই করিস না কেন—পর পরই থেকে যায়। নিজের ইউনিট্ একটা না থাকলে কি চলে?…সে বলে কিনা, এখনও সময় আছে নকুল, একটা বিয়ে কর্।'

'ঠিকই ত বলেছেন তিনি'—পরমেশ্বরবাবু বলেন, 'এখনও ঢের সময় আছে।'

'হ্যাঁ'—যেন কতকটা তাচ্ছিল্যের সঙ্গেই বলেন নকুলবাবু, 'এই বয়সে আবার বিয়ে।…কী যে বলেন! আপনিও কি ক্ষেপে গেছেন নাকি?'

'কেন, কত বয়স আপনার?'

'বয়স? তা ধরুন এই সাত—চল্লিশ বিয়াল্লিশ হ'ল বৈ কি!'

একটু যেন খতিয়ে নিয়ে বলেন নকুলবাবু।

'তা এ আর এমন কি বয়স, এ বয়সে ত হামেশাই বিয়ে হচ্ছে।'

'আপনিও যেমন! মেয়ে কে দেবে আমাকে।…কী আছে আমার?'

'কেন দেবে না? অমন মোটা মাইনের চাকরী করেন।'

'তা অবশ্য করি। ভাতা-টাতা নিয়ে মাস গেলে সাড়ে তিনশ' টাকা ঘরে আসে।'

'সা-ড়ে-তিন-শ?' মুখ প্রায় বিবর্ণ হয়ে ওঠে পরমেশ্বরের।

'হ্যাঁ, সাড়ে তিনশ ত বটেই। কোন কোন মাসে আরও বেশি। তাও দেখুন না—এতগুলো টাকা রোজগার করি, তবু সময়ে ভাত-জল দেয় এমন একটা লোক নেই। নিজেকে হাত পুড়িয়ে—'

একটা করুণ ঔদাসীন্য ফুটে ওঠে নকুলবাবুর মুখে। বাক্য অসমাপ্ত রেখেই থেমে যান তিনি।

পূজোর পর অপরেশ বাড়ি থেকে এসে লোকপরম্পরায় কথাটা শুনলে। নকুলবাবু নাকি কথাটা অপরকে দিয়ে পাড়িয়েছিলেন। কাজলের বাবা-মা দু'জনেই রাজী হয়েছেন। কাজলের মাকে ইলেক্‌ট্রীক চিকিৎসা করিয়ে সারিয়ে দেবেন নকুলবাবু, পরমেশ্বরের দেনা শোধ করে দেবেন এবং বিয়ের যাবতীয় খরচা সব তাঁর!

শুনে স্তম্ভিত হয়ে বসে থাকে অপরেশ। ও যেদিন আসে সেই দিনই একবার কাজল এসেছিল। তার পর আর আসেনি। কিন্তু তখনই ওর মুখের একটা থমথমে ভাব লক্ষ্য করেছিল অপরেশ, কেমন যেন গম্ভীর, একটু হয়ত বিষণ্ণও। আর একটা বড় পরিবর্তন হয়েছে—সে এখন শাড়িই প'রে।

পরের দিন অফিসে গেল না অপরেশ। দুপুরবেলা পাড়ার একটা ছোট ছেলেকে দিয়ে ডেকে পাঠাল কাজলকে। কথাটা পাড়লে সোজাসুজি, আসার সঙ্গে-সঙ্গেই।

'কাজল,...তোমার বাবা নাকি ঐ বুড়োর সঙ্গে তোমার বিয়ে দিচ্ছেন।'

'নকুলবাবু বুড়ো নন্। ওঁর এই মোটে চল্লিশ বছর বয়স।' একটু বিরক্তভাবে, একটু দৃঢ়তার সঙ্গেই কথাগুলো বলে কাজল। কিন্তু অপরেশের দিকে মোটে তাকায় না।

'হ্যাঁ চল্লিশ! চল্লিশ ওর হাঁটুর বয়স।...এ বিয়ে কিছুতেই হতে পারবে না কাজল, আমি বলে দিলুম।'

'কি করবেন?'...অদ্ভুত একরকম ভাবে তাকায় কাজল।

'কি করব ?' একটু থম্‌কে থেমে উত্তর দেয় অপরেশ,...'আমিই তোমাকে বিয়ে করব।'

মনে হ'ল যেন চকিতে কাজলের মুখটা রাঙ্গা হয়ে উঠল, যেন এক ঝলক খুশি উপ্‌চে উঠল ওর দৃষ্টিতে। একবার মাত্র অপরেশের দিকে অপাঙ্গে চেয়ে মুখ নিচু করলে সে !

অপরেশ তখন রীতিমত তেতে উঠেছে। সে অধীর হয়ে বললে, 'আমি আজই তোমার বাবার কাছে কথাটা পাড়ব। আমি তোমার স্বজাতি। আপত্তির কী আছে ?'

কাজল একটু ইতস্ততঃ করল, একবার যেন কেমন অসহায়ভাবে চাইল ওর দিকে, তারপরই নিজেকে সামলে নিয়ে প্রশ্ন করল, 'তুমি কত মাইনে পাও অপরেশদা ?'

'কেন ? ওর মত বিশ ভরি সোনা দিতে পারব কি না ?—না, তা পারব না।'

'বলই না।'

'তা প্রায় পঞ্চাশের কাছাকাছি, মাগ্‌গী ভাতা-টাতা নিয়ে।'

এই বলেই দ্রুত বলে উঠল, 'আরও বাড়বে সামনের মাস থেকে।'

'তা থেকে দেশে পাঠাও কত ?'

'বেশি না। কোন মাসে দশ, কোন মাসে পনেরো।'

কাজল এবার মুখ তুলে চাইল।

'তুমি বাবাকে কিছু ব'ল না অপরেশদা। তিনি যা করছেন তাই ভাল !'

সে আস্তে আস্তে ঘর থেকে বেরিয়ে গেল।

আড়ষ্ট অপরেশের কণ্ঠ থেকে একটা বিস্ময়ের ধ্বনিও বেরোল না। সে অপলক নেত্রে ওর গতিপথের দিকে চেয়ে বসে রইল।

# উদয়াস্ত

রাত চারটের সময়ই রোজ ঘুম ভেঙ্গে যায় দেবেনবাবুর—আর কিছুতেই শুয়ে থাকতে পারেন না। বোধহয় আগের রাত্রে গৃহিণী, কন্যা ও পুত্রবধূ সংসারের কোন্ কোন্ জিনিস কী কী বিশৃঙ্খল অবস্থায় ফেলে রেখে শুতে গেছেন সেই দুশ্চিন্তাই তাঁকে তাড়না ক'রে উঠিয়ে দেয়। তিনি সন্তর্পণে স্ত্রীর ঘুম না ভাঙ্গিয়ে খাট থেকে নেমে পড়েন এবং তেম্নি নিঃশব্দে ঘরের দোর খুলে বেরিয়ে আসেন।

আর প্রতিদিনই তাঁর জন্য বহু অকাজ অপেক্ষা ক'রে থাকে।

বড়ছেলে রাত দশটার সময় ক্লাব থেকে ফিরে চা খায় এক কাপ, তারপর স্নানাদি সেরে ওপরে ওঠে—সেইখানেই খাবার ঢাকা থাকে তার। সে থাক্—কিন্তু সেই চায়ের কাপটিও হয়ত সিঁড়ির নিচের ধাপের মাঝখানে বসানো আছে, ছেলেপুলে কেউ উঠে পড়লেই পা লেগে চলে যাবে উঠোনের মাঝখানে। সেটা সরাতে হবে। দালানে বসে কাল শেষবার বৌমা দুধ খাইয়েছিলেন মেয়েকে—ফিডিং বোতল তেমনি পড়ে আছে, একটু গরম জল ক'রে সেটা ধুতে হবে। কাপড় জামা রাত্রে যা ভিজে ছিল তা তুলে এককোণে জড়ো ক'রে রেখে দিয়েছে মেয়ে—সেগুলো ভেতরেই মেলে দেওয়া যেত কিন্তু অত কাজ করে কে? সুতরাং সেগুলো মেলে দিতে হবে। ঘুঁটের ঝুড়িটা শেষ রাতের বর্ষায় ভিজে গেছে, ভেতর থেকে শুক্‌নো ঘুঁটে সংগ্রহ ক'রে আজকের উনুনে আঁচ দেবার মত রেখে বাকীগুলো বাইরে মেলে দিতে হবে। তারপর ঝি আসতে দেরি হ'লে উনুনে আঁচ দিতে হবে। বৌমার

জন্যে জল তুলে বাথরুমে রেখে দেওয়া দরকার। ঠিকে ঝি এত করে না—ছেলেরা ত' কেউ সাতটার আগে উঠবেই না। বৌমারও শরীর খারাপ। কয়লাগুলো ঠিক করা হয়নি তিন চার দিন হয়ত—খুব কুঁচোগুলোকে গুঁড়োর সঙ্গে মিশিয়ে কয়েকটি গুল দিয়ে দিলে ভাল হয়। গৃহিণী দেন অবশ্য, কিন্তু তাঁর দিতে দিতে হয়ত বেলা একটা, ভোরে দিলে সকালবেলার রোদটা পায়। মাঝারি কয়লা আর বড় কয়লাতে মিশিয়ে না রাখলে ঝি হাতের কাছে যা বড় কয়লা পাবে তাইতেই আঁচ দেবে, এরপর শুধু ছোট কয়লা দিলে ভাল আগুন হবে না—মেয়েরা বকাবকি করবে। হয়ত নতুন কয়লা আনিয়েই নেবে।

তারপর বাজার যাওয়া। ইতিমধ্যে বাড়ির লোক উঠে পড়লে কার কী প্রয়োজন জেনে যাওয়া যায়—নইলে দোকর যেতে হয়। দোকান আছে, তেল আনা, রেশন আনা, গম ভাঙ্গানো—এসব ত উল্লেখ বাহুল্য। তারপর ছেলেমেযেদের ফাইফরমাস আছে। বড়ছেলের ট্রাউজার ইস্ত্রি করতে হবে, মেজ ছেলের সার্টে বোতাম নেই, সেজ-ছেলের জামায় খোঁচা লেগেছে—রিপু করতে হবে, ছোট ছেলের ইস্কুলে বই নিয়ে যাওয়ার থলে চাই, বড় মেয়ের জামা এবং সেজছেলের গেঞ্জি সাবান দিতে হবে—ছোট মেয়ের বইয়ে মলাট না দিলে চলবে না—এ সব, এমনি আরও হাজার কাজের মধ্যে সামান্য কয়েকটা মাত্র।

ফলে অফিস যাওয়ার সময় তাড়াহুড়ো ক'রে স্নান খাওয়া—এ তাঁর নিত্য-নৈমিত্তিক। এক একদিন মেজ বা সেজ ছেলের কলেজের সময় হ'লে দুজনে দুদিকে স্নান করতে নামলে তাঁর স্নানও হয় না। কোনমতে দুটো হাতে-মুখে গুঁজে সরে পড়া—। অফিসেই যা একটু বিশ্রাম। এক বড় হার্ডওয়ার মার্চেণ্টের ফার্মে কাজ করেন তিনি। সেখান থেকে বেরিয়ে নিজে কিছু কিছু ব্যবসা করেন। পাইকিরি অর্ডার সাপ্লাই—

সে প্রায় রাত আটটা সাড়ে আটটা পর্যন্ত অর্থাৎ যতক্ষণ না লোহাপটির দোকান বন্ধ হয়—ততক্ষণ ঘুরে বেড়ান। তারপর ফেরবার মুখে বড়-বাজার থেকে সস্তায় বাজার যা পান সংগ্রহ করেন। ঘোরাঘুরির ফাঁকে-ফাঁকেই ছেলেমেয়েদের জন্যে হরেকরকম বাজার হয়ে গেছে—বিস্কুট, চা, পান, লজেন্স, জামার ছিট, খাতার কাগজ, শাড়ি গামছা আরও কত কি! এ ছাড়া আছে ডাল, মশলা, পাঁপর—এগুলো বড়বাজারে সস্তা শুধু নয়, জিনিসও বাছাই করা।

বাড়ি ফেরেন লাস্ট ট্রেনে—অর্থাৎ দশটায়। তখন এসে দেখেন গৃহিণী শুয়ে পড়েছেন, বৌমাও ছেলেমেয়ে নিয়ে মশারীর মধ্যে। বড়-মেয়ে শুধু স্পিরিট ল্যাম্পে এক কাপ চা ক'রে দেয় ওঁকে—মুখহাত ধুয়ে চা-পান শেষ ক'রে তিনি আবার লেগে যান সংসারের কাজে—ডাল মশলা ঝেড়ে বেছে ভাঁড়ারে তোলা, আনাজ-পত্রগুলো ধুয়ে ডালায় রেখে ডালাটা বাথরুমের টিনের চালে হিম লাগবার জন্য তুলে দেওয়া—এসব সেরে, কার বইয়ের মলাট দিতে হবে, কার খাতা সেলাই করতে হবে কিংবা বালিসের ওয়াড় বা ব্লাউজ সেলাই—এই কাজে লেগে যান।···বড় ছেলে ও মেজ ছেলে রাত সাড়ে দশটা এগারটায় ওপরে উঠলে তখন বৌমা খাবার দিতে নামেন খাট থেকে—তাও তাঁকে একটু সাহায্য না করলে চলে না। তবু সেই সময়টাই যা অবসর, ছেলেমেয়েদের সঙ্গে গল্প করতে করতে খাওয়া—এইটুকুই যেন স্বর্গসুখ মনে হয় ওঁর কাছে।

তবে দেবেনবাবু এ জীবনযাত্রায় একটুও বিরক্ত নন্—বোধ হয় ক্লান্তও নন। তাঁরই সংসার—ছেলেমেয়ে-স্ত্রী-নাতিনাতনী—সবই তাঁর। এদের জন্যে খাটার মধ্যে অনির্বচনীয় একটা তৃপ্তি আছে—এ যে নিজে

না বোঝে তাকে দেবেনবাবু বোঝাতে পারবেন না। পরলোকের চিন্তা তাঁর এই ছাপান্ন বছর বয়সেও নেই। স্ত্রী দীক্ষা নিয়েছেন কিন্তু তিনি নেননি। 'ওসব দমবাজীতে আমি নেই'—এই উত্তর দেন কেউ খোঁজ করলে। গুরুদেব যখন আসেন মধ্যে মধ্যে তখন স্ত্রীর শাসনে একটু বেশি পয়সা খরচ করতে হয়। অবশ্য তাতে তিনি পিছ-পা নন—প্রণামও করেন আসতে-যেতে তুবার, তবে দীক্ষা নিতে একেবারেই নারাজ। তিনি কথায় কথায় ( কখনও বা গুরুদেবকে শুনিয়েই ) নারদের তুধের বাটির গল্প করেন। দেবর্ষি নারদের মনে বড় অহঙ্কার ছিল ঈশ্বরের ভক্ত বলে। ক্রমশঃ সেটা এত প্রবল হয়ে উঠল যে ঈশ্বরের মুখে কথাটা না শোনা পর্যন্ত তাঁর শান্তি রইল না। একদিন তিনি গিয়ে ভগবানকে সোজাসুজি প্রশ্ন করে বসলেন—'প্রভু এ বিশ্বব্রহ্মাণ্ডে আপনার শ্রেষ্ঠ ভক্ত কে?' ভগবান ও'র মনের ভাব বুঝে একটু হাসলেন মনে মনে, বললেন, 'অমুক গ্রামে অমুক চাষী গৃহস্থ আছে—সে-ই আমার শ্রেষ্ঠ ভক্ত!' নারদ খুব ক্ষুণ্ণ হলেন, অভিমানে তাঁর আঘাত লাগল। তিনি তখনই তাঁর ঢেঁকি-বাহনে চড়ে পৃথিবীতে এলেন এবং অদৃশ্য থেকে লোকটির জীবনযাত্রা সব লক্ষ্য করলেন। তারপর ভগবানের কাছে ফিরে গিয়ে বললেন, 'সে কি ঠাকুর, অমুক লোকটি ত একবারও আপনার নাম করে না, সেই হ'ল আপনার শ্রেষ্ঠ ভক্ত?' ভগবান জিজ্ঞাসা করলেন, 'একবারও কি করে না?—নারদ বললেন, 'হ্যাঁ করে—যখন কোন জিনিস অপচয় হয়—ভাঙ্গেচোরে কি অমনি কিছু—তখন শুধু একবার আপনাকে ডাকে মনে মনে, বলে, ঈশ্বর ক্ষমা করো! ভগবান বললেন, 'তাইত নারদ, তুমি দেখছি ভাবিয়ে দিলে। আচ্ছা আমি দেখছি; এখন তুমি একটা কাজ করো দিকি—এই একবাটি তুধ হাতে ক'রে ত্রিভুবন ঘুরে এসো ত একবার।

তোমার কাছে আর কতক্ষণের কাজ, ফিরে এসো তারপর উত্তর দেবো।...দেখো, দুধ না পড়ে কোথাও!' একবাটি ভর্তি দুধ। নারদ ত মহা বিপন্ন, ইচ্ছা করলেই ত্রিভুবন ঘুরে আসতে পারেন তিনি এটা ঠিক—কিন্তু দুধ যে চলকায়! অতিকষ্টে দুধের বাটি সামলে যখন তিনি ফিরে এলেন, ভগবান প্রশ্ন করলেন, 'বৎস নারদ, তুমি ত অহো-রাত্র হরিগুণ-গান করো—কিন্তু এই দুধের বাটি হাতে যখন ত্রিভুবন ঘুরছিলে তখন ত কই একবারও আমাকে ডাকোনি!' নারদ রেগে জবাব দিলেন, 'ঠাকুর, বলো কোন্ লজ্জায়! এক বাটি ভর্তি দুধ দিয়েছ —বলেছ চলকে না পড়ে। আমি তোমার দুধ দেখবো না তোমাকে ডাকবো। তোমার কাজেই ত আমি বিব্রত।' ভগবান্ বললেন, 'ঐ তোমার জবাব নারদ। ঐ ভক্তটি তার সমস্ত কাজই আমার কাজ বলে জানে—তাই একমনে সেই কাজই করে, যখন ভুল ক্রটি হয়, তখনই শুধু আমার কাছে ক্ষমা প্রার্থনা করে। আমাকে আর আলাদা ক'রে ডাকবার ওর প্রয়োজন হয় না।'

এই গল্পটি শুনিয়ে উনি বলেন, 'আমার এ সংসারও সেই নারদের দুধের বাটি!' এই বলে হা-হা ক'রে হেসে ওঠেন। আড়ালে বসে গুরুদেব বলেন, 'একটু তফাৎ আছে—সেই বিশ্বাসটি নেই!'

সে যাই হোক্—ছেলেমেয়েরা এটা জানে যে তাদের বাবা তাদেরই প্রসন্নতার জন্য তপস্যা করেন। আর সে জ্ঞানকে তারা পরিপূর্ণভাবে কাজে লাগায়—

ছোট মেয়ে উৎপলা যে দিন কণ্ঠে বিশ্বের মধু ঢেলে দিয়ে ডাকে, 'বাবু—' সেদিন সেজ ছেলে বলু ঘরের মধ্যে দাঁত কিড়মিড় ক'রে মেজদাকে বলে, 'শুনলে শুনলে মেজদা—আজ এমন একটা কিছু সাংঘাতিক ফরমাস করবে যে তিন চারদিন আর বাবুর কাছে কিছু

চাওয়াই যাবে না।'

মেজদাও চিন্তিত মুখে বলে, 'তাইতো আমি যার ভাবছিলুম যে ভাল গ্যাবার্ডিন্‌টা বাজারে এসেছে, এই বেলা বাবুকে বলে একটা স্যুট্‌ করিয়ে নেব—'

'ইস্‌, তুমি আমার আগে গ্যাবার্ডিনের স্যুট্‌ করাবে!···ও চেষ্টা করো না মেজদা, ভাল হবে না। এক বেলা না খেয়ে শুয়ে থাকলেই বাবু চোখে অন্ধকার দেখবে।'

'তুই থাম্‌। সব দফা পলি সেরে দিলে দেখগে যা—'

আর সত্যিই তাই দাঁড়ায়। উৎপলার মধু-ঝরা কণ্ঠের মূল্য কোন দিন দিতে হয় স্কুলে কোন মেয়ের দেখা জরির মিনে-কাজ-করা ঢাকাই শাড়ি, নয়ত লিচু কাটের বালা। ফলে দেবেনবাবুর বহুদিনের দীর্ঘরাত্রি পর্যন্ত বাজারে ঘোরার উপার্জন যায় শেষ হয়ে।

আবার বলু যেদিন 'বাপি' বলে ডাকে, সেদিন বুঝতে হবে কোন নতুন ধরনের জুতো দেখে এসেছে বাজারে—কিংবা, কোন দামী স্যুটের কাপড়। বলুর ভাষায় মেজদার টেক্‌নিক্‌ আলাদা—সে এসে রাত্রে বাপের কাছে শুয়ে বাবার বুকে হাত বুলোয়, বলে, 'বড্ড রোগা হয়ে গিয়েছেন বাবু—এই কদিন ঘোরাঘুরিটা একটু কমান।'

তার উত্তরে বাবা ছেলের মাথায় হাত বুলোতে বুলোতে বলেন, 'এখন কমালে চলবে কেন বাবা, মেয়ে দুটোর বিয়ে দিই—তোরা রোজগার করতে সুরু কর, তবে ত।···এই ত তুই একটা মোটরবাইক কিনতে চাইছিস—বারো শ' টাকা হলেই হয়, তাও জানি—তবু ঐ সামান্য টাকাটাই জোগাড় হচ্ছে না!'

বড় ছেলে চাকরী করে কিন্তু অনাবশ্যক বোধেই বাবার হাতে কিছু দেয় না। তবু তাতেই তার অকুলান হয় মধ্যে মধ্যে—যে দিন খুব

ঠেকায় পড়ে সেদিন সে একটু ভাল কিছু খাবার ( যার জন্য আট আনার বেশি খরচ হবার প্রয়োজন নেই ) কিনে আনে এবং স্ত্রী বা মায়ের হাতে দিয়ে বলে, 'বাবুর জন্যে এনেছি, যত্ন করে তুলে রাখো।' তারপর বাবু বাড়ি ফিরলে অকারণ উচ্চকণ্ঠে স্ত্রীকে বার বার বলে, 'বাবুর জন্যে যে মিস্টিটা এনেছি মনে করে দিও কিন্তু, তোমাদের যে ভুলো মন!' আবার রাত্রে খেতে বসে বলে, 'বাবু ওটা খেয়েছেন? আপনার জন্যে সেই জোড়াসাঁকো থেকে নিয়ে এসেছি!'

বলা বাহুল্য, দেবেনবাবু প্রাণধরে সেটুকু খাবার একা খেতে পারেন না। ছোট ছেলে আছে, নাতি-নাতনী আছে—বড় জোর কোণ ভেঙ্গে একটু খেয়ে তুলে রাখতে বলেন।

এ হেন দেবেন বাবুরও চোখের রঙ্গীন ঠুলিটা একদিন খসে পড়ে গেল।

হঠাৎ, ভাত খেয়ে অফিস বেরোবেন, এমন সময় বুকে একটি ব্যথা ধরল, অসহ্য যন্ত্রণা, সর্বাঙ্গ ঘেমে উঠল নিমেষে, দুই চোখে অন্ধকার দেখে সিঁড়ির ওপরেই বসে পড়লেন। সে যন্ত্রণা কাউকে বোঝাবার নয়, সে ক্ষমতাও ছিল না তাঁর। তিনি শুধুই ঙ্গিতে বুকটা দেখিয়ে দিলেন—বুঝিয়ে দিলেন যে নিঃশ্বাস নিতেও কষ্ট হচ্ছে।

তখনই ডাক্তার ডাকা হ'ল। ডাক্তার এসে বললেন, 'থ্রম্বসিস্'। কখনও কি ব্লাড প্রেসার নেওয়া হয়নি?'

তার পর সুরু হ'ল যমে-মানুষে টানাটানি। বড় বড় ডাক্তারও এলেন, একজন আশ্বাস দিলেন, 'ফার্স্ট য়্যাটাক্ সাধারণতঃ মারাত্মক হয় না। সেকেণ্ড আর ফোর্থ হ'ল সবচেয়ে বিপজ্জনক। তবে বলাও যায় না, বুঝলেন ত, এ হ'ল যমের সঙ্গে টাগ-অফ-ওয়ার!'

মা বড় ছেলেকে বললেন, 'হ্যাঁ বাবা জিতু—কিছু টাকা ত চাই। হাতে যা ছিল বাক্স-ফাক্স ঝেড়ে ঝুড়ে সব বেরিয়ে গেল—তিন দিনে পাঁচ'শ টাকা খরচ, বড় সোজা কথা ত নয়!'

'টাকা! আমি টাকা কোথা পাবো? আর তোমার কাছে কিছু নেই? বাবা চিরকাল এত টাকা রোজগার করেছেন—'

'বেশ বলছিস্। মাইনে ত পান দেড়শো টাকা, সে ত শুধু দুধের দাম, কয়লার দাম আর ঝিয়ের মাইনে দিতে চলে যায়! রোজগার করেন বলেই ত সংসারটা চলে, তোমরা ত কখনও কিছু দিলে না!'

'বাবা এখনও মরেন নি এরই মধ্যে তুমি বুঝি আমাদের ভাতের খোঁটা দিচ্ছ!' বড় ছেলে রাগ ক'রে বলে, 'আমার আয় ত জানো, জেনেশুনে বিয়ে দিলে কেন?'

'তোমার আয় বাবা এত কম নয় যে সংসারে এক পয়সা কখনো না দিয়েও তুমি কিছু জমাতে পারোনি! ছেলে-মেয়ের দুধের দাম দাও কোনদিন?...বৌকে একখানা শাড়ি এনে দিয়েছ?'

'সে দিলে ত আবার এক ঝুড়ি কথা শোনাবে।'

'বেশ ত —টাকা ত জমিয়েছ! সে টাকাটা ত খরচা হয়নি!'

'কিছু জমিয়েছি বৈকি! কিন্তু এই ত অবস্থা দেখছি, বাবা মলে চোখে অন্ধকার দেখতে হবে। এখনই এত কথা শোনাচ্ছ—তখন ত উঠতে বসতে খোঁটা দেবে। কিছু সঙ্গতি থাকা ভাল। সে এখন ভাঙ্গছি না।...তোমার ত স্বামী, তাছাড়া ওঁরই টাকা নিয়ে ত জমিয়েছ—এখন সে পুঁটুলিটি একটু খোল না!'

ঝনাৎ ক'রে চাবির গোছা ফেলে দেন চারুবালা—'কোথায় টাকার পুঁটুলি আছে খুলে দেখো না বাবা। থাকে বার করো। উনি কি আমার হাতে কোন দিন সংসার খরচের টাকা এনে দিয়েছেন যে

জমাবো? চিরকালই নিজে আনেন, নিজে খরচা করেন। কোন দিন চেয়ে চিন্তে দু'চার টাকা যা নিয়েছি সংসারের পেছনেই ঘুষ চলে গেছে। তা ছাড়া এই বাড়ি সারাবার সময়, মেয়ের গয়না গড়াবার সময়—যেখানে যা ছিল আমার হাত থেকে বার ক'রে নিয়েছেন—। থাকার মধ্যে আছে ওঁর এক পোস্টাফিসের বই, বারোশ' কত টাকা পড়ে আছে, এটা উনি বরাবরই বলেছেন কারুর তেমন ভারি অসুখ-টসুখ হ'লে কাজে লাগবে, নইলে কোন দিন হাত দেব না। তা এখন ওঁকে দিয়ে কী ক'রে সই করাব সে টাকা? ওঁর সই ছাড়া ত উঠবে না।'

মেজ ছেলে নরু প্রায় আর্তনাদ করে ওঠে, 'তুমি কি বলতে চাও যে ঐ পোস্টাফিসের ক-টা টাকা ছাড়া বাবুর আর কোথাও কিছু নেই?'

'কী থাকবে বাবা। তোরা ত এখনও কেউ এক পয়সা রোজগার করতে শিখলি না। এত বড় সংসার—তার ওপর ওঁর ছেলে-মেয়েদের অযথা আদর দেওয়া। তোদের নবাবী কি কম?'

সে কথায় নরুর কান ছিল না, সে যেন পড়ে যেতে যেতে একটা থাম ধরে নিজেকে সামলে নিলে—এমনি একটা ভঙ্গী ক'রে বললে, 'বাবা ত ইন্‌সিওরের টাকাটা পেয়েছিলেন!'

'তাতে দোতালার ঘর হ'ল না একখানা? বাড়ি মেরামত হ'ল—বাকি যা ছিল সব জড়িয়ে ত নির্মলার গয়না গড়ালেন। বললেন, মেয়ের বিয়ে দিতে হবে—আরও ত ঢের লাগবে, যতটা এগিয়ে থাকে!'

'তাহলে বলো বাবা চোখ বুজলে আমরা পপার!...এমন অবস্থা জেনে তোমাদের এত নবাবী করা ঠিক হয়নি কিন্তু। তোমাদের সাবধান হওয়াই উচিত ছিল। ভবিষ্যতের কথাটা কখনও ভাবলেন না বাবা, আশ্চর্য! কেবল নিজের জীবনটাই ত সব নয়, ছেলে

মেয়েদের তিনি এনেছেন পৃথিবীতে, তাদেরও তো দায়িত্ব আছে।'

চারুবালা রাগ ক'রে বলেন, 'তোমরাই ত আবদার করতে বাবা—'

বলু সুদ্ধ ফোড়ন কাটে, 'তা আমরা কেমন ক'রে জানব। তাঁর আয়ের অঙ্ক তো আমাদের জানবার কথা নয়। আমরা ভাবি, অনেক আছে তাই খরচ করেন। এমন ক'রে আমাদের পথে বসিয়ে যাবেন তা কেমন করে জানব—'

চারুবালা চাপা গলায় গর্জন ক'রে ওঠেন, 'ও কি অলক্ষুণে কথা রে বলু।'

নরু বলে, 'না না—মিছিমিছি সেন্টিমেণ্টাল হয়ে কোন লাভ নেই। ফ্যাক্টস্ যা—তাকে ফেস্ করাই ভাল। ওরকম ওপর ওপর ভালবাসা বা আদর দেওয়ার কোন মানে হয় না। আমাদের ভবিষ্যৎটা ওঁর ভাবা উচিত ছিল না কি? এইত আমার ফোর্থ ইয়ার—এক বছর পড়লে তবে গ্র্যাজুয়েট, এখন আমার মূল্য কি? তাও ত আই এস-সি একবার ফেল করেছি, বি এস-সিও ফেল করতে পারি—বলা ত যায় না চান্স্-এর কথা। বলুটার ত সবে ফার্স্ট ইয়ার হ'ল। পলি, খোকন ইস্কুলে। চারিদিকে খরচ—কী ক'রে কি করব আমরা?'

চারুবালা তবু বলবার চেষ্টা করেন, 'এই খরচা ত সব ওঁকে জোগাতে হয়েছে বাবা। সত্যি, বাজে খরচা আর কতইবা করেছেন—।'

'না মা, তুমি যতই বাবাকে জাস্টিফাই করার চেষ্টা করোনা কেন—এটা বাবার ঠিক হয়নি।'

'তা সে না হয় ওঁর ঘাটই হয়েছে। এখন টাকার কি হবে বলো। চিকিৎসাত করতে হবে।'

'সেটাও সেই বুঝে করতে হবে। যখন সঙ্গতি নেই তখন বড় ডাক্তার ডেকে লাভ কি বলো! গরীব মানুষের চিকিৎসা সেইভাবে

করাই ভাল। পাড়ার তারিণী ডাক্তারকে ভরসা করেইত অনেকে পড়ে থাকে, বিধান রায় কি রায়চৌধুরীকে কে কতো ডাকতে পারে বলো—!'

মেজছেলে নরু প্রাজ্ঞের মত বুঝিয়ে বলে।

চারুবালা বড় ছেলের দিকে চেয়ে বলেন, 'তুমি তাহ'লে কিছুই দেবেনা বাবা?'

মুখ গোঁজ করে জিতু বলে, 'একশো টাকা আমি তুলে দেব পোস্টাপিস থেকে। তার বেশী কিছু আশা ক'রনা। এক আধখানা গয়না বাঁধা দাও না হয়, আর কি করবে!'

চারুবালা স্তম্ভিতের মত বসে থেকে বলে, 'তাই হয়ত দিতে হবে কিন্তু আমারও তো ঐ পুঁজি বাবা, তোমাদের যা মতিগতি আমাকে যে একমুঠো খেতে দেবে তোমরা, তাও ত মনে হয় না! মেয়ে দুটো আছে, খোকন, বলু—'

'বাড়ীখানা আছে তোমার নামে ভুলে যাচ্ছ কেন মা। একতলা ভাড়া দিলেও এ বাজারে বিস্তর পাবে। আমাকে যদি আজ তুমি তাড়িয়ে দাও, স্ত্রী-পুত্রের হাত ধরে কোথায় দাঁড়াবো বলত? সে ভাবনাও ভেবে রাখতে হচ্ছে যে!'

রোগীর পাশের ঘরে যখন এই নাটক অভিনীত হচ্ছে তখন রোগী অর্থাৎ দেবেনবাবু ঠিক অজ্ঞান হয়ে ছিলেন না, যদিও এরা তাই ভেবেছিল। বাক্‌শক্তি না থাকলেও শ্রবণ-শক্তি তাঁর ছিল ঠিকই। সব শুনলেন কিন্তু কথা কইতে পারলেন না। শুধু দুচোখের কোণ বেয়ে কয়েক ফোঁটা জল গড়িয়ে পড়ল। খানিক পরে চারুবালা এ ঘরে এসে যখন তাঁর নিমীলিত চোখের কোণে জল দেখে প্রশ্ন করলেন,

'হ্যাঁ গা, বড্ড কি কষ্ট হচ্ছে ?'

দেবেনবাবু উত্তরে একবার চোখ মেলে তাকালেন শুধু, ইঙ্গিতে বুকটা দেখিয়ে দিলেন, কথা কইতে পারলেন না।

'তাইত ! কে একটু বসে কাছে, বৌমার মেয়েটা কাল থেকে একজ্বরী হয়ে আছে, আমি তো রান্নাঘরে। ওরে অ নির্মল, একটু বোসনা মা বাপের কাছে—'

'আমি পারব না মা, বাবার ঐরকম কষ্ট সহ্য হয়না আমার। দেখলেই কেমন যেন গা-গুলোতে থাকে···

দৈবের বিচিত্র নিয়মে দেবেনবাবু কিন্তু এ ধাক্কা সামলেই উঠলেন শেষপর্যন্ত। ডাক্তাররা সতর্ক করে দিলেন, 'খুব সাবধান তবে—জানেন ত বাঘে ছুঁলে আঠারো ঘা ! বরং কোথাও বাইরে গিয়ে কিছুদিন বিশ্রাম যদি নিতে পারেন ত—'

ছেলেমেয়েদের মুখে হাসি ফুটল। আবার প্রসন্ন জীবনযাত্রা সুরু হয়ে গেল।

নরু বললে, 'বাবা আপনি না হয় আরও দিনকতক ছুটি নিন—'

দেবেনবাবু বললেন, 'হ্যাঁ তাই নিতে হবে। একেবারেই ছুটি নেব ভাবছি।'

নিমেষে মুখ শুকিয়ে ওঠে নরুর, 'না—মানে অফিসের ফেরৎ অত রাত পর্যন্ত ঘোরাঘুরিতে বড্ড স্ট্রেন হয়, আমি বলছিলাম যে ওটা বন্ধ রেখে শুধু যদি দিনকতক অফিসটা করতেন ত ভাল হ'ত।'

একটু হাসলেন দেবেনবাবু। কথা কইলেন না।

জিতু বললে, 'তারচেয়ে বরং দিনকতকের জন্য চেঞ্জে যান। সুস্থ হয়ে ফিরে এলে সব কাজই করতে পারবেন। মা না যেতে পারেন, আপনার বৌমাকে নিয়ে যান—আমিও বরং শ'খানেক টাকা দিচ্ছি।

ওর শরীরটা খারাপ যাচ্ছে অনেকদিন থেকেই, সুযোগ ত হয় না।'

গৃহিণী আড়ালে বললেন, 'বরং পলিকে নিয়ে তুমি কোথাও চলে যাও। দুজনের মত রান্না পলি পারবে 'খন।···বৌমা গেলেই ছেলে-মেয়ে যাবে—ঝঞ্ঝাট আর খরচ—উনি ত একশো টাকা দিয়ে খালাস।

দেবেনবাবু হাসলেন। হাঁ-না কিছুই স্পষ্ট পাওয়া গেল না তাঁর কাছ থেকে।

আরও দিনকতক পরে একটু সুস্থ হয়ে উঠে দেবেনবাবু বললেন, 'আমার এক বন্ধুর বাড়ি আছে শিমুলতলায়, সেইখানেই যাবো মনে করছি। তাঁরাও যাচ্ছেন—কোন অসুবিধা হবে না!'

'কেউ সঙ্গে যাবে না?'

'না। পরের বাড়ি, নিজে যাচ্ছি আবার সঙ্গে কাউকে নিলে কি ভাববে!'

সবাই মিলে বাক্স-বিছানা গুছিয়ে দিলে; নানা ওষুধ গেল সঙ্গে। সকলে মিলে বার বার সতর্ক করে দিলে—খুব সাবধানে থাকবার জন্য। বলু গিয়ে পাঞ্জাব এক্সপ্রেসে তুলে দিয়ে এল।

দিন দুই পরেই দেবেনবাবুর পৌঁছানো সংবাদ এল কিন্তু শিমুলতলা থেকে নয়—কাশী থেকে।

তাতে লেখা ছিল ঃ

"আমার পরম কল্যাণীয় ছেলেমেয়েরা,

তোমরা শুনিয়া দুঃখিত হইবে, আমি চাক্‌রী একেবারেই ছাড়িয়া দিয়া আসিয়াছি। আর কখনও করিব না, আর বাড়িতেও ফিরিব না। আমাকে খোঁজ করার বৃথা চেষ্টা করিও না—কারণ এ চিঠি তোমাদের হস্তগত হইবার বহুপূর্বেই কাশী ছাড়িয়া চলিয়া যাইব। যাহা করিয়াছি তাহা অনেক চিন্তার পরই করিয়াছি—সেজন্য অনুতপ্ত নহি।

ঈশ্বর এই অসুখের পর সব দিক দিয়াই নবজন্ম দিয়াছেন—জ্ঞাননেত্রও খুলিয়া দিয়াছেন। উদয়াস্ত তোমাদের সেবা করিয়া দেখিলাম—এখন হইতে উদয়াস্ত তাঁহারই সেবা করিব এই ইচ্ছা। অফিসের প্রভিডেণ্ড ফাণ্ডের টাকাটা তোমাদের মাকে দিতে বলিয়াছি। মেয়ের বিবাহ যা-হয় করিয়া ঐ টাকাতেই হইবে। আমি ত মরিতেই বসিয়াছিলাম—মরিলে যেমন করিয়া চলিত তেমনি করিয়াই চলুক। আমার এ জীবনে পূর্বজন্মের দায়িত্ব আমি স্বীকার করিনা। তাছাড়া আমার সব চেয়ে বড় কর্তব্য আমার নিজের প্রতি, এ কথাটা সম্প্রতি বুঝিয়াছি।

আর একটি কথা বলিয়া চিঠি শেষ করিব। মনে করিও না আমি সন্ন্যাসী হইয়া আসিয়াছি। কিছু টাকা দুর্দিনের জন্য সকলের অগোচরে সরাইয়া রাখিয়াছিলাম—যদি কোন কারণে পঙ্গু হইয়া থাকিতে হয় কিছুকাল, সেই চরম দুঃসময়ের জন্য। তোমাদের এতটা হৃদয়হীন ভাবি নাই—তবে তোমাদের ক্ষমতার উপরও কোন আস্থা ছিল না। সে টাকাটা খুব বেশী নয়, আট ন' হাজার মাত্র। তবে তাহাতেই আমার বাকি দিন-কয়টা ঈশ্বরের নাম করিয়া কাটিয়া যাইবে বলিয়া মনে করি।

আমার আশীর্বাদে যদি কোন প্রয়োজন থাকে বলিয়া মনে করো ত গ্রহণ করিতে পারো। তবে এ জীবনে আর আর্থিক মূল্য-যুক্ত কোন সদিচ্ছা আশা করিও না। ও চক্রে আর পড়িবার ইচ্ছা নাই। ইতি—

আশীর্বাদক

তোমাদের পিতৃনামধারী

দেবেন্দ্রনাথ"

বলু বললে, 'স্বার্থপর !'

জিতু বললে, 'ইরেস্‌পন্‌সিবল্‌ !

নরু বললে, 'আন্‌গ্রেট্‌ফুল ক্রীচার ! অকৃতজ্ঞ, বেইমান ! আমাদের কাছ থেকে কি কিছুই পাননি তিনি ! এতদিন তবে কী নিয়ে ভুলে ছিলেন ? জীবনে যে-কোন রকমে আনন্দ আর তৃপ্তি পেলেই হ'ল !'

চারুবালা বললেন, 'কিন্তু আমাদের এখন কি হবে ?'

সকলেই নির্বাক। ঘড়িটা শুধু নিঃশব্দে টক্‌ টক্‌ করতে লাগল ঘরের মধ্যে।

# একান্নবর্তী

হালুয়াটার ভাগ নিয়েই মনোমালিন্যের সূত্রপাত। ভাগ্নী খেঁদি বড়বৌকে ডেকে বলেছিল, 'বড় মামীমা, তাহলে হালুয়াটা কী রকম ভাগ করব ?'

'তার মানে ?'—সত্যিই অতটা বুঝতে পারেনি বড়বৌ।

'না—মানে অন্য দিন ত সব সমান সমান দাও তোমরা—আজ বাপু তিন ঘর থেকে তিন জিনিস বেরিয়েছে, মেজ মামী দিয়েছে ঘি, তুমি দিয়েছ সুজি, ছোট মামী চিনি—সমান ভাগ করব ? কিন্তু দামের কথা যদি ধরো, ঘিয়েরই দাম সবচেয়ে বেশি, মেজ মামীর তাহলে একটু বেশি পাওনা হয়। ও বাপু আমি বুঝতে পারছি না! তার চেয়ে তোমরা এসে ভাগ-যোগ ক'রে নাও—'

কথার মধ্যে ইচ্ছাকৃত খোঁচা ছিল বৈ কি! যতটা সরলভাবে খেঁদি বলতে চাইছে ততটা সরল সত্যিই ও নয়—বিশেষত এখন সে সবটা জেনে শুনেই অপদস্থ করতে চাইছে। পাড়ার নতুন বড় বাড়িতে ঘোষালরা এসেছেন মাত্র ন'দিন—সেই ঘোষাল গিন্নী আজই সবে এ বাড়িতে বেড়াতে এসেছেন। তাঁর বিস্ময়-বিস্ফারিত নেত্রের বিস্ময় ও কৌতূহল লক্ষ্য ক'রে বড়বৌয়ের আরও বেশি মাথা গরম হয়ে গেল। সে কাছে এসে ঠাস্ ক'রে খেঁদির গালে একটা চড় কষিয়ে দিয়ে বললে, 'তোমার আস্পদ্দা দিন দিন বেড়ে যাচ্ছে, না ? যত বড় মুখ নয় তত বড় কথা! আমার সঙ্গে ইয়ার্কি!'

অতবড় মেয়ের গায়ে হাত তোলা নিশ্চয়ই ঠিক হয়নি। তাছাড়া

ওর গায়ের রং ঠিক গৌর না হলেও, পাঁচ আঙ্গুলের দাগ না বোঝবার মত কালোও নয়। কিশোরী মেয়ের নরম গালে পাঁচটি আঙ্গুলের দাগ নীল হয়ে ফুটে উঠল।

খেঁদি কাঁদলে না। জলভরা চোখে একবার সকলের দিকে তাকিয়ে মাথা নিচু ক'রে রান্নাঘরে গিয়ে ঢুকল। ফলে কিন্তু লজ্জার কারণটা আরও বেড়ে গেল। ঘোষাল গিন্নী হাঁ হাঁ ক'রে উঠলেন, 'ও কি করেন, ও কি করেন। ছিঃ! বিয়ের উপযুক্ত মেয়ে—ওদের গায়ে কি হাত তুলতে আছে!'

তার ওপর রসান দিলেন মাসিমা, দালানের ও প্রান্ত থেকে কাংস্য-বিনিন্দিত কণ্ঠ তাঁর বেজে উঠল,—'ওর অপরাধ কি গা বড় বৌমা! কী মিছে কথাটা ও বলেছে? তোমাদের সংসারের যা হালচাল তাই না হয় পষ্ট ক'রে বলেছে। তাই বলে অত মাথা গরম করা কি তোমার ঠিক?'

'আপনি চুপ করুন, মাসিমা। যা বোঝেন না—'

'চুপ ক'রেই ত আছি বৌমা। কবে আর কি বলছি বলো। তবে যদি মনে করে থাকো যে কিছু বুঝি না, সেটা তোমার ভুল। সবই বুঝি মা—নিহাৎ উপায় নেই বলেই পড়ে থাকি। আমরা দুটি প্রাণী হয়েছি তোমাদের সকলেরই চক্ষুশূল। কিন্তু তাও বলি বাছা—আমরা আছি তাই কিছু টের পাচ্ছো না, নইলে তিন হাঁড়ি তিন ঠাঁই হ'তে আর দেরি নেই। আর তাহলে তিনজনকেই তিনটি দিনরাতের ঝি আর ঠাকুর রাখতে হবে, তা বলে দিচ্ছি।'

খেঁদিকে শাসন করা সোজা কিন্তু বয়স্কা মাসিমাকে থামাবার কোন উপায় নেই। যা ঢাকতে চাইছিল তাই-ই যেন কদর্য কর্কশ রূপ নিয়ে বেশি ক'রে ফুটে উঠল। রাগে দুঃখে বড় বৌয়ের চোখে জল এসে গেল।

এই অবস্থায় বাঁচালে মেজবৌ, সে ছুটে এসে এক রকম ঠেলেই বড় জাকে ওপরে উঠিয়ে দিলে, 'দিদিমণি, ছোট খোকাটা যে সেই থেকে কেঁদে কেঁদে গেল। আপনি যান শিগ্গির—আমি ওদের খাবার ভাগ ক'রে দিচ্ছি।'

তারপর ঘোষাল গিন্নির দিকে চেয়ে মধুক্ষরা কণ্ঠে বললে, 'আপনি ভাই ওখানটায় বসে পড়েছেন? চলুন ওপরে যাই—ছেলেমেয়েদের খেতে দিতে দিতে কথা কইব। প্রকাণ্ড বাড়ি করেছেন, এইবার একটা ভোজটোজ দিন। নইলে আপনারা আমাদের পাড়ায় এসেছেন বুঝব কেমন ক'রে?' ইত্যাদি—

ব্যাপারটা হ'ল এই। বাঁড়ুয্যেরা তিন ভাই-ই একান্নবর্তী। অর্থাৎ তিনটি পরিবারের রান্নাটা হয় একটা হাঁড়িতে, এক জায়গায়। তার সুবিধা ঢের, কারণ এক বিধবা মাসি এবং অনাথা ভাগ্নীকে যখন পুষতেই হয় তখন রান্নার ব্যাপারটা একত্র থাকায় ঐ দুটি প্রাণীর ওপর দিয়ে রাঁধুনী রাখার খরচাটা চ'লে যায় অনায়াসে। খাওয়া-পরা ছাড়া তাদের মোটা মাইনে দিতে হ'ত—এদের তা দিতে হয় না।

অবশ্য বৌরাও রান্নাঘরে আসে। সকালে একটু বেলায় উঠে ছেলে-মেয়েদের দেখে শুনে খাইয়ে নিজেরা কাপড়-চোপড় কেচে এসে যখন রান্নাঘরে ঢোকে তখন বাড়ির তিন কর্তাই আপিস বেরিয়ে যায়। মানে সাড়ে নটারও পর। তখন রান্নার কাজ অল্পই বাকি থাকে। জলখাবারও ইতিমধ্যে খেঁদি তৈরি ক'রে রাখে। ওরা তিন বৌ এলে চা তৈরি হয়—সকলে মিলে জলখাবার খেয়ে উঠতে উঠতে দশটা, সাড়ে দশটা। তখন মেজবৌ বলে, 'মাসিমা, কুট্নো কিছু বাকি আছে কি?' আর ছোটবৌ বলে হয়ত, 'মাসিমা, আপনি যান আহ্নিকটা সেরে আসুন গে

—আমি দেখছি।' তখন মাসি গিয়ে স্নান ক'রে আহ্নিক পূজো সেরে এসে একটু কিছু মুখে দিয়ে জল খান, তারপর খেঁদি উনুনটা নিকিয়ে হেঁসেল ধুয়ে দিলে নিজের নিরামিষ রাঁধতে বসেন। বিকেলেও খেঁদি আগে এসে দুধ, ছেলেমেয়েদের জলখাবারের ব্যবস্থা, গিন্নীদের চা খাবার ক'রে এক-আধটা তরকারী চাপিয়ে দিলে বৌয়েরা একে একে দেখা দেয়। তারপর ঘণ্টাখানেক পরে মাসি এসে আটা মেখে রুটি বেলে দিতে বসেন, খেঁদি সেঁকতে থাকে—তখন বৌয়েরা ওপরে উঠে যায় আবার। ছেলেমেয়েদের খাওয়ানো আছে, ঘুম পাড়ানো আছে—নেই কি ?

তবু এক হাঁড়ি—এটাই কি কম !

কিন্তু বিপদ হচ্ছে, খরচের কেন্দ্রটা এক নয়। বোধ হয় কোন ভাই-ই কোন ভাইকে সম্পূর্ণ বিশ্বাস করে না—এটাই তার কারণ। বড়ভাই দেয় ট্যাক্স, খাজনা, ঝি-চাকরের মাইনে, ইলেকট্রিক, কয়লা, ঘুঁটে, মশ্‌লা, ডাল ইত্যাদি, মেজভাই দেয় দৈনিক বাজার, এবং ছোট-ভাই দেয় রেশন ও তেল। তেলের খরচ ত কম নয়—মাসে ষোল সের। এর মধ্যে প্রত্যেক ভাইয়েরই বিশ্বাস সে অপর দুই ভাইয়ের চেয়ে বেশি খরচ করছে। অবশ্য এই মোটা খরচগুলো বাদে বাকি সব খরচাই যে-যার নিজে বহন করে। চিনিটা রেশনের অঙ্গ কিন্তু চিনি নিয়ে প্রায়ই বিবাদ বাধত বলে ( অর্থাৎ বড়র ছেলেমেয়ে বেশি—সে-ই বেশি চিনি খরচ করে এই সংশয় ) চিনি প্রত্যেকেই নিজে নিয়ে নেয়, নিজেদের ঘরে রাখে। ছেলেমেয়েদের খাবার, দুধ, ধোপা সব স্বতন্ত্র। মাসি আর খেঁদির ধোপার খরচ বহন করে ছোটবৌ—মাসির একাদশীর একপো দুধ তিন বৌ নিজেদের থেকে একটু করে দেয়। এ ছাড়া ঘি-ও যে যার নিজের ঘরের। সে জন্য ডাল তরকারীতে ঘি পড়ে না

কোন দিন। কোন বৌ যদি বিশেষ কোন রান্না রাঁধতে বসে তাহ'লে সে বাহবা নেবার জন্যে নিজের ঘর থেকে বার করে ঐ বস্তুটি।

তাহোক—এই ভাবেই একান্নবর্তী পরিবারের গৌরব ত বজায় রেখে চলেছে এরা!

বিপদে পড়ে সবচেয়ে খেঁদিই। জলখাবারের পরোটা হয় একত্রে, অথচ সংসারের কোন ঘি নেই। খেঁদিকে প্রতি ঘর থেকে চামচ মেপে মেপে ঘি নিয়ে আসতে হয়। হালুয়া হ'লে সব ঘর থেকেই সমানভাগে সুজি চিনি ঘি বেরোয়। তিনবাবু কি তিনবৌ একসঙ্গে খেতে বসলে তিনটে মাখনের কৌটা নিয়ে আসতে হয়, আবার চিহ্ন করে রাখতে হয় কোন্ ঘরের কোন্টা। রাত্রে দই পাততে হলে তিন বৌকে দেখিয়ে দুধ নিতে হয় মেপে। নইলে সামান্য একটা কথা থেকে অনেক কথা এবং বাঁকা কথার সৃষ্টি হয়।

সেই দুঃখ আর ক্ষোভটাই যদি খেঁদির মুখ থেকে আজ বিদ্রূপের আকারে বেরিয়ে থাকে ত তাকে দোষ দেওয়া যায় কি?

রাত্রে তিন ভাই-ই বাড়ি এসে শুনলে কথাটা।

বড়বৌ বললে, 'এ অপমান আমার বরদাস্ত হয় না বলে দিলুম! যা হয় একটা বিহিত করো!'

'কী বিহিত করব? আইবুড়ো ভাগ্নীকে তাড়িয়ে দেব? বড় জোর একটু বকে দিতে পারি। কিন্তু তুমি ত তার আগেই শাস্তি দিয়ে বসে আছ। মড়ার ওপর খাঁড়ার ঘা দিয়ে লাভ কি?'

'তা কেন—কিন্তু এই কেলেঙ্কারী, ঘোষাল গিন্নীর সামনে—ছি ছি!'

'কেলেঙ্কারীর কারণটা দূর করলেই পারো। তোমরা ঝগড়া ঝাঁটি

করেই ত ব্যাপারটাকে এই দাঁড় করিয়েছ—ভাগযোগ কত কি !'

'আমরা করেছি !' বড়বৌ রাগ করে, 'মেয়েছেলে অমন একটু তক্ক-বিতক্ক হয়ই। তোমরা দাঁড়িয়ে থেকে সব করালেই পারো। একসঙ্গে হিসেব রেখে এক গেরস্তর বাজার-হাট করা, সেটাও ত করলে পারো—কৈ, তাও ত হয় না।'

'তাতে ঝগড়ার বীজটা যাবে কি ? সেই ত মাপ-জোক নিয়ে ঝগড়া বাধাবে !'

'বেশ গো বেশ ! আমিই দিনরাত ঝগড়া করছি !···দাও না আমাকে দূর ক'রে তাড়িয়ে। মনের সুখে থাকো না ভাই-ভাজদের নিয়ে !'

বৃথা জেনে বড়ভাই প্রফুল্ল আর কথা কইলে না। একটা দীর্ঘ-নিঃশ্বাস ফেললে মাত্র।

মেজবৌ তার স্বামী সন্তোষকে ঠিক ঐ কথাটাই তখন বলছিল, 'সামলে নিলুম বটে আমিই—কিন্তু লজ্জায় যেন মাথা কাটা গেল। এর একটা যা হয় বিহিত করো বাপু !'

'কী বিহিত করব বলো ! আসল মূল যেটা সেটা ত দূর করতে পারবে না। ঠিক মত বিহিত করতে গেলে তিনটি হাঁড়ি আলাদা করতে হয়।'

'তাই না হয় করো—কী আর কম খরচা হচ্ছে আমাদের ?'

'অনেক কম খরচা হচ্ছে। যা আছে তা ত থাকবেই তাছাড়া মনে করো ঝি-চাকর, টেক্স-খাজনা, ইলেক্‌ট্রিক-ঘুঁটে-কয়লা—সমস্তই প্রত্যেককে খরচ রাখতে হবে। আর এই ত জায়গা, তিনটে পৃথক্ সংসার ধরাবই বা কোথায় ? তিনটে ভাঁড়ার, তিনটে রান্না শুধু নয়—কয়লা-ঘুঁটে রাখবারও তিনটে জায়গা—'

'বেশ ত, এরই মধ্যে যাতে মানায় তোমরা দাঁড়িয়ে থেকে একটা কিছু ব্যবস্থা ত করতে পারো !'

'হ্যাঁ—ঐটেই বাকি আছে। তোমরা ঝগড়া পাকাবে আর আমরা ব্যবস্থা করব। বাইরে থেকে টাকা রোজগার করব—চাকরী আছে, টিউশ্যনী আছে—আবার দাঁড়িয়ে থেকে সংসার করব !'

'বেশ বেশ। আমরাই খালি ঝগড়া বাধাই আর তোমরা সাধুপুরুষ !'

পাশের ঘরে ছোটভাই আনন্দও এই কথাটা বোঝাবার চেষ্টা করছিল, 'তাহ'লে সোজাসুজি পৃথক হ'তে হয় ! তা নইলে এ সমস্যার আর সমাধান হবে না কোন দিনই !'

'তাই হও না বাপু—কী আর বাকি আছে ?'

'ঢের আছে গো, ঢের আছে। যা খরচ করছি এর তিনগুণ খরচেও থৈ পাবো না। তারপর রান্না করতে পারবে ?··· এই চারটে ছেলেমেয়ে নিয়ে ?

'সে হয়ে যাবে একরকম ক'রে। মাসিমাকে আমাদের সংসারে নিয়ে নেবো !'

'হ্যাঁ—সেইটাই তোমার সুবিধা কিনা ! অপর ভাইরা মাসিমাকে ছাড়বে ?'

'কেন ছাড়বে না ? ওঁকে ত একজন না একজনকে নিতেই হবে।'

'ওঁকে নেওয়া যে সুবিধা, তা যেমন তুমিও জানো তেমনি ওরাও জানে। খেঁদিকে নিলে বিয়ে দেবার প্রশ্ন, ঠাকুর রাখলে মাইনে আছে—চুরি আছে।···না গো ঠাকরুণ, অত সোজা নয় ! বরং পারো ত নিজেরাই মানিয়ে নাও !'

কিন্তু সেটা যে সম্ভব নয়—অর্থাৎ তিনটে মেয়েছেলের একত্র মানিয়ে চলা—তা আনন্দও জানত। তাই রাত্রে খাওয়া-দাওয়ার পর সে-ই বাকি দুজনকে বাইরের ঘরে ডেকে নিয়ে গেল।

'শুনেছ ত সব দাদা ?'

'শুনেছি বৈ কি।'

'এর কি একটা ব্যবস্থা করা যায় না ?'

'কী ব্যবস্থা করতে চাও ?' সন্তোষ প্রশ্ন করে।

আনন্দ একটু মাথাটা চুল্‌কে বললে, 'আমরা সবাই যদি সমান একটা টাকা ডোনেট্ করি—একটা সাধারণ ফাণ্ড্ ক'রে—ধরো দাদার কাছেই রইল—সব খরচ উনিই করবেন, হিসেবটা রইলো। যা কম পড়বে আবার আমরা সমান ভাগে দেবো !'

প্রফুল্ল বললে, 'সে কথা ত আগেও উঠেছিল। কিন্তু তাতে যে সমস্যা ঢের। আমার সাতটা ছেলেমেয়ে, তোমার চারটে, সন্তুর তিনটে। আইনত খরচা আমার বেশি হওয়া উচিত ! অথচ সেটার হিসেব বা কি ক'রে হবে ?'

'তা ছাড়া—' সন্তোষ বললে, 'তাতে স্বাধীনতা সকল দিক্ দিয়েই ক্ষুণ্ণ হবে। আমি হয়ত অনেকটা রেহাই পাবো, কিন্তু তেমনি এখন এক একদিন হাতে পয়সা থাকলে আমি পাঁচ-ছ টাকারও বাজার করি—ছেলে-মেয়েগুলো এটা-ওটা খেতে পায়, তখন ত আমার হাত থাকবে বাঁধা। যদি বা বেশি বাজার করি, তোমরা ভাববে এত নবাবীর কি দরকার ছিল ?'

তীক্ষ্ণ কণ্ঠে আনন্দ বললে, 'রেহাই পাবে মানে ? তুমি কি ভাবছ তুমি বেশি খরচা করো আমাদের চেয়ে—আমাদের কত ক'রে পড়ে তা জানো ?'

প্রফুল্ল তাড়াতাড়ি থামিয়ে দেয়, 'আঃ। ও সব এখন থাক্। এই সব সমস্যার জন্যেই ত একান্নবর্তী পরিবার থাকে না। অথচ দ্যাখো—একান্নবর্তী পরিবারে সুবিধাই বেশি, নয় কি? আলাদা হওয়া মানে সম্পুর্ণ নতুন এস্টাব্লিসমেন্ট্। সবই ত চাই—দরকার নেই কি!… তাছাড়া লোক ছাড়াও ত সংসার চলে না। শেষ পর্যন্ত শ্বশুর বাড়ির লোক এনে সংসার ভরাতে হয়। পাড়ার মনো সান্যালকে ছাখো না—মেজদা একটু বেশি খরচ করে বলে রাগ ক'রে আলাদা হ'লো—তারপর? ওখানে বাড়ি ভাড়া দিত পুরানো আমল থেকে চল্লিশ—এখানে ছুখানা ঘর পঁয়ষট্টি। ঝি রাতদিনের, আরও ত সবই আছে পুরো সংসারের। তার ওপর একটি ক'রে শালীকে এনে রাখতেই হয়, কখনও কখনও তার ওপর শালা এবং শাশুড়ী।…না, না, ও কোন কাজের কথাই নয়!'

বেশ বক্তৃতা দেবার ভঙ্গীতে কথাগুলো ব'লে চুপ করে প্রফুল্ল। তিন ভাই-ই কিছুক্ষণ চুপচাপ। তিনজনেই ভাবছে একটা 'মেড্-ইজি' ব্যবস্থা—

শেষে আনন্দই বললে, 'আচ্ছা, জল খাবারটা একটা পুল সিস্টেম্ করলেই ত হয়। ঘি যখন কেনা হবে একেবারে দেড় সের কেনা হবে, আমরা প্রত্যেকে আধসের ক'রে দেব। ময়দা আটা ত রেশনে থাকেই, সুজি না হয় ঐ ভাবেই কিনে দেব সবাই মিলে!'

সন্তোষ বললে, 'চিনি?…যে দিন হালুয়া হবে?'

আনন্দ বললে, 'পরোটা চিঁড়ে ভাজা এই সবই ত বেশি হয়। বেশ ত হালুয়া যেদিন—এক এক দিন এক এক জনের ঘর থেকে পুরো চিনি নিলে হবে!'

সন্তোষ বললে, 'এ ব্যবস্থা মন্দ নয়।'

একটা উদার মনোভাবে উদ্বুদ্ধ হয়ে প্রফুল্ল বললে, 'কিন্তু ভাই আমার ছেলেমেয়ে ত বেশি! সেটাও হিসেবে ধরা উচিত—'

উদারতার সে তরঙ্গ বোধ করি বাকি দুজনের মনেও এসে ধাক্কা জাগিয়েছিল, আনন্দ তাড়াতাড়ি বললে, 'রেখে দাও ওসব কথা। তুচ্ছ ঐ সব হিসেবের মানে হয় না।'

সন্তোষ বললে, 'তোমার ছেলেমেয়েরা কি আমাদের কেউ নয়? সবাই বাড়ির ছেলেমেয়ে, ব্যস্!'

সেই ব্যবস্থাই বাহাল হ'ল।

দিন পাঁচেক পরে কিন্তু সন্তোষ বাজার থেকে ডিম নিয়ে এল আলাদা ক'রে,—'ওগো ছ্যাখো আমাকে তোমাদের ও পরোটা-মরোটা দিও না। আমি আজ একটা মাম্‌লেট খাবো।'

সে দিন মেজবৌ কিছু বললে না। কিন্তু পরের দিনও ডিম খেতে চাইলে মেজবৌ চাপা তর্জনের সঙ্গে বললে, 'বেশ ত তোমার বুদ্ধি! ও ধারে তোমার ঘিয়েতে গোছা গোছা পরোটা হচ্ছে—আর তুমি আবার আলাদা ডিম খরচ করো রোজ রোজ!'

সন্তোষ একটু অপ্রতিভভাবেই বললে, 'রোজ রোজ আর কৈ! তাছাড়া শরীরটা কদিন ধরেই একটু দুর্বল লাগছে কি না, তাই!'

'বেশ ত পরোটাও খাও, ডিমও খাও।'

'আবার ত একটু পরেই ভাত খাবার সময় হবে—'

'তা হোক!'...

আনন্দর শরীর খারাপ—সে সেদিন জলখাবার খেলে না! কিন্তু পরের দিনও পেট খারাপের দোহাই দিতে ছোটবৌ বলে উঠল, 'আহা আহ্লাদ! এক তাল ক'রে হালুয়া হচ্ছে—তুমি খাবে না! তোমার

ভাগটা কি বেঁচে যাবে বলতে পারো? পাঁচ ভূতে ত খাবে! আজ তুমি খাও।'

'পেটটা খারাপ যে!'

'তা হোক। না হয় একটু জোয়ানের জল খেয়ে নেবে খাবার পর।'

এমনি ক'রে কয়েক দিন চলতেই ব্যবস্থা ভেঙ্গে পড়ল। আবারও একদিন দেখা গেল ঘি এসে যে-যার ঘরে উঠেছে। আবার একদিন খেঁদিকে মেজবৌ-এর ঘরে এসে প্রশ্ন করতে হ'ল, 'মেজ মামী তোমাদের কী জলখাবার হবে বলো? বড় মামী ত হালুয়া হুকুম করলে!'

'তবে তাই করো! সুজি চিনি ঘি মাপ ক'রে নিয়ে যাও।—একেবারে এক পাকে হয়ে যাক্। পঞ্চাশ রকম আর কতক্ষণ ধরে করবে!'···মেজবৌ সহানুভূতির স্বরেই বলে।

# পূর্ণকুম্ভ

হ্যাঁ—পূর্ণ কুম্ভই বটে। তবে পুণ্যের নয়—তুঃখের। এমন কি প্রায়শ্চিত্তেরও বল্‌তে পারেন।

কী বললেন ?···পাপটা কি ? পাপ না হ'লে প্রায়শ্চিত্ত কিসের ?

সর্বনাশ ! পাপের অভাব কি ?

প্রধান পাপ তুটি। এক নম্বর : আমার আত্মীয়স্বজনরা সকলেই কোন মতে তু'শ আড়াই শ' টাকা রোজগার করেন অথচ তাঁদের বৃহৎ পরিবার—আর আমি শত্রুর মুখে ছাই দিয়ে আপনাদের আশীর্বাদে সাড়ে ছ'শ' টাকা মাইনে পাই—পরিবারও ছোট। তুই : তাঁরা কলকাতায় কোন মতে মাথা গুঁজে পড়ে থাকেন আর আমি এলাহাবাদে ফাঁকা জায়গায় বেশ ভাল একখানা বাড়িতে বাস করি। অবশ্য এত কাল আমিও যে কলকাতার বৌবাজার অঞ্চলে অমনি একটা অন্ধকার ফ্ল্যাটে খাঁচায়-পোরা-বানরের মত বাস ক'রে এসেছি সেটা তাঁরা ভুলে গেছেন। আজ ত মাত্র বছর-চারেক হ'ল বদলী হয়ে এলাহাবাদে এসেছি এবং সাহেবের কৃপায় একটি ভাল কোয়ার্টার পেয়েছি। কিন্তু সেইটেই যে মস্ত অপরাধ। বিশেষ করে এলাহাবাদ এমন একটা শহর যে প্রায়ই বহু লোকের রাজধানী-যাতায়াতের পথে এটা পড়ে এবং সুখ-সৌভাগ্যটা দেখে গিয়ে গল্প করা চলে। যাঁরা আসেন—আত্মীয়-স্বজন কুটুম্ব এমন কি বন্ধুবান্ধব জানা-শোনা (তাঁদেরও ঐ ঐ)—দয়া করে এখানেই নামেন, স্নানাহার করেন, তত্নপরি টাঙ্গা ভাড়া নিজের গাঁট থেকে দিয়ে তাঁদের দ্রষ্টব্য স্থান

